# গোলকধাঁধা

## ১

পিতা যতদিন জীবিত ছিলেন, পরিবার পরিজন তাঁহার সঙ্গে সঙ্গে কার্য্যস্থলেই অবস্থান করিয়া আসিয়াছে। তিনি ছিলেন ডেপুটিম্যাজিষ্ট্রেট, মাঝে মাঝেই বাঁকুড়া হইতে বর্দ্ধমান, বর্দ্ধমান হইতে বীরভূম, এই প্রকার আনাগোনা চলিত। একটা সপরিবার বসতি দুই এক বছর পরে পরে সমূলে উৎপাটন এবং পুনঃপ্রতিষ্ঠা করিবার হাঙ্গামাও কম নয়। তথাপি ললিতা ও শান্তার তাহাতে আপত্তির পরিবর্ত্তে উৎসাহই ছিল বেশী। কারণ, গতিবিধির দায়িত্ব ও পরিশ্রম যাহা-কিছু তাহা চিরকালই পিতামাতার স্কন্ধে ন্যস্ত, উহার স্ফূর্ত্তি ও ছন্দটুকুই তাহাদের দুই বোনের। কিন্তু এই অস্থায়িত্বের আনন্দের মধ্যে অসুবিধা একটু দেখা দিয়াছিল এই যে, দুই বোনের রীতিমত বিদ্যালয়ে পাঠাভ্যাসে ব্যাঘাত জন্মিতে লাগিল,—আজ এ স্কুলে, কাল ও স্কুলে এমন করিয়া আর চলেনা। তাহাদের পুরাতন সহপাঠিনীগণ তাহাদিগকে পিছনে ফেলিয়া নিয়মিতভাবে শ্রেণী ডিঙাইয়া যায়, এটা কাহারও ভাল লাগিলনা। অবশেষে স্কুলের মায়া কাটাইয়া ললিতা ও শান্তা ঘরে আসিয়া বসিল। সিদ্ধান্ত হইল, বাড়ীতে
করিয়া তাহারা প্রাইভেট পরীক্ষা দিবে বন্ধুবান্ধবদের সাথে এক সংসারই।

গোড়া হইতেই মেয়েদিগকে বোর্ডিংয়ে পাঠাইবার ব্যবস্থা করিয়া অতি অনায়াসেই সমস্যার সমাধান করা যাইত, কিন্তু ডেপুটিবাবু তাহা করেন নাই। বোর্ডিংয়ে হোষ্টেলে মেয়েদের পাঠাইলে আভিজাত্য খর্ব হইবার সম্ভাবনা, অথবা পুত্রহীন কন্যাবৎসল পিতামাতার স্নেহাতুর প্রাণের আকর্ষণ, কোন্‌টি ইহার সঠিক কারণ জানিতে পারা যায় নাই। যাহা হউক, ফল ইহাতে নিতান্ত মন্দ দাঁড়ায় নাই। প্রাইভেট্ পরীক্ষা দিবার বৃথা আশা পুষিয়া রাখিতে রাখিতে যে একশ্রেণীর মেয়েকে অবশেষে সংসার পরীক্ষার দিকেই ঘেঁসিতে দেখা যায়, ইহাদের ভাগ্যে তেমনটি হয় নাই। তবে ললিতার ম্যাট্রিকুলেশন পরীক্ষা দিতে বয়স একটু বেশী হইয়া গিয়াছিল, এই যা। শান্তা ছোট, শান্তার তাহাও হয় নাই। এদিকে লাভের ঘরে দেখা যায় এইটুকু যে, বোর্ডিংবাসিনী বালিকাদের মত ইহারা ততটা অত্যধিক বাকচতুর ও সৌখীন হইয়া উঠিতে পারে নাই। মোটের উপর, পিতার তত্ত্বাবধানে দেশবিদেশে যাযাবর অবস্থার মধ্য দিয়া ইহারা ভালয় মন্দয় গড়িয়া উঠিতেছিল বেশ।

কিন্তু বৎসরাধিক হইল পিতা লোকান্তরিত হইয়াছেন। ললিতা ও শান্তাকে লইয়া মা এখন আছেন দেবর প্রিয়লালের কলিকাতার বাটিতে।

প্রিয়লালই ডেপুটিবাবুর একমাত্র ভাই। সহোদর ভাই বটে, তবে বয়সের তফাৎ অনেক। প্রিয়লালবাবুর বয়স তেত্রিশ কি চৌত্রিশ, কলিকাতাতেই কোন্ কলেজের ভাইস্ প্রিন্সিপাল. নিজের পরিবারের মধ্যে তাঁহার পত্নী সুষমা আর একটি শিশুপুত্র। সুতরাং বাড়ীটি তাঁহার এত প্রকাণ্ড না হইলেও চলিত। এ কয় বৎসর একরকম ফাঁকাফাঁকাই ঠেকিতেছিল, আজকাল জ্যেষ্ঠ ভ্রাতার পরিবারবর্গ পরিবারভুক্ত হইয়া পড়াতে বেশ মানানসই রকমে পূর্ণ হইয়াছে।

দোতালা বাড়ী। আশে পাশে এতটুকু খোলা প্রাঙ্গণ নাই। কলি-

কাতার বক্ষস্থলে এই রকমটিই স্বাভাবিক মনে করিয়া সুষমা ইহা লইয়া কোনরূপ বিরক্তি প্রকাশ করেন নাই। নহিলে তিনি যে প্রকার রুচিজ্ঞান-বিশিষ্ট মহিলা, ইহা কোন মতেই বেশীদিন বরদাস্ত করিতে পারিতেননা। তবে মাঝে মাঝে যে বাসা পরিবর্ত্তন করিয়া পার্ক ষ্ট্রীট্ অথবা বালীগঞ্জে স্থানান্তরিত হইবার আকাঙ্ক্ষা মনের মধ্যে উঁকি ঝুঁকি মারে নাই, এমন কথাও বলা যায় না। তবে এযাবৎ তাহা কাজে পরিণত হইয়া উঠে নাই। কাজেই আপাততঃ তিনি এই বাড়ীটিরই অঙ্গে-প্রত্যঙ্গে পুষ্পদামের আমদানী করিয়া ইহার কাব্যবিবর্জ্জিত জীবনে একটু রঙীন হাসি ধরাইতে যথাসাধ্য প্রয়াস পাইতেছেন। ললিতা ও শান্তা প্রথম যেদিন এ বাড়ীতে পদার্পণ করে, তখন যে একান্তই শ্বাসরোধ হইয়া মারা যায় নাই, তাহা নিতান্ত কাকীমার এই সৌন্দর্য্যবোধটুকুর 'কল্যাণেই।' এজন্য কাকীমার প্রতি তাহাদের অনেকখানি কৃতজ্ঞতা জমা হইয়া আছে। চিরদিন রাজধানীর বাহিরে দূরে দূরে খোলা প্রকৃতির মাঝখানে বেড়াইয়া আজ হঠাৎ এই কলিকাতার ধূম্রাচ্ছন্ন, ধূলিধূসরিত, বদ্ধ প্রাচীরগুলির আবেষ্টনে আসিয়া তাহারা বাঁচিবে কেমন করিয়া? ইহারই মধ্যে শরীর মন হাঁপাইয়া উঠিতেছে যে! চারিদিকে যতদূর চক্ষু যায়—শুধু মাঝে মাঝে দুই চারিটা উঁচু গাছের উচ্চশির, আর সবই একাকার ইটপাটকেলের স্তূপ! কোনটা ছোট, কোনটা বড়। ইহার মধ্যে যে মানুষের প্রতিভা, পরিশ্রম, শিল্প, বিজ্ঞান কেমন আশ্চর্য্যভাবে বিকশিত হইয়া উঠিয়াছে, সেদিকে তাহাদের লক্ষ্যই পড়ে নাই; ইহার পাষাণের অন্তরালে প্রকৃতি যে চিরনির্ব্বাসিতা হইয়া রহিয়াছে, তাহাদের প্রাণে বাজিল শুধু সেইটি। সে ছিল কেমন নিস্তব্ধ, নিরালা, এখানকার গণ্ডগোল কি ভয়ানক! কেমন ছিল আলো-ছায়ার অবিরাম ছেলেখেলা গাছের পাতায় পাতায় মাথায় মাথায়; এখানে কেবলই আলো—বড় বেশী প্রখর, বড় স্পষ্ট! সেখানে সবই যেন কাঁচা,

সবই ঝবি,—এখানে সকল জিনিসই হঠাৎ অত্যধিক প্রবীণ ও কেজো হইয়া উঠিয়াছে!—যাহাই হউক, এতদিনে ললিতা ও শান্তা এগুলির সঙ্গে নিজেদের থাপ খাওয়াইয়া লইয়াছে মন্দ নয়। যাহা আছে তাহা লইয়াই যখন বিচার, তখন কাকীমার সঙ্গে সঙ্গে তাহারাও এই নিৰ্জ্জীব অট্টালিকাটির দেহে কৃত্রিম উপায়ে জীবন সঞ্চারকেই শ্রেয়ঃ মনে করিল। এবং বাধ্য হইয়া ইহাতেই এখন সন্তুষ্ট।

সিঁড়ি দিয়া উপরে উঠিতেই যে ঘরটি সর্ব্বাগ্রে চোখে পড়ে, সেখানা প্রিয়লালবাবুর পাঠাগার। বসিবার ঘর নীচে; সেখানে বহিঃসৌষ্ঠব বৃদ্ধি করিবার মত কয়েকখানা ঝক্‌ঝকে চেয়ার ও একটি মস্ত বড় টেবিল ছাড়া লক্ষ্য করিবার মত বিশেষ কিছুই নাই। তাঁহার আসল নিকেতন হইল উপরের এই ঘরখানা। ঘরটি আয়তনে নেহাৎ ক্ষুদ্র নয়, কিন্তু বিপুল কলেবর অসংখ্য আলমারী ও শেলফের ভীড়ে দর্শকের চোখে ছোটই ঠেকে। সেখানে ছেঁড়া, মলাটহীন, বহু পুরাতন বইয়ের রাশিও যেমন অফুরন্ত, বিলাতে সদ্য প্রকাশিত মহার্ঘ গ্রন্থেরও অভাব কিছুমাত্র নাই। তাহার মধ্যে আবার বিষয়বৈচিত্র্য দেখিলে চক্ষুস্থির! তিনি কোন্ বিষয় লইয়া যে এম-এ পাশ করিয়াছিলেন, তাহা বিশ্ববিদ্যালয়ের খাতায় সঠিক লিখিত আছে; নহিলে আলাপে আলোচনায় বাহিরের লোকের তাহা ধরিবার সাধ্য নাই! প্রিয়লালবাবু না জানেন, এমন বোধহয় কোনও বিষয় খুঁজিয়া পাওয়া যায় না। পুস্তকের আলমারীগুলি তাহারই সাক্ষী হইয়া দাঁড়াইয়া আছে। একদিকে যেমন হিতোপদেশ হইতে আরম্ভ করিয়া কাদম্বরী, মুদ্রারাক্ষস এবং বেদান্ত ও ঋগ্বেদ পর্য্যন্ত গিয়া উঠিয়াছে, ঠিক বিপরীত দিকের সামনের আলমারীটির দিকে চাহিলে তেমনই দেখা যায়, চারি পয়সার একটি ধারাপাত হইতে আরম্ভ করিয়া থিওরি অব্ রিলেটিভিটি পর্য্যন্ত কিছুই বাদ যায় নাই। পূর্বদিকের দেয়ালের গা ঘেঁসিয়া যে দুইটি—

তাহাদের তাকে তাকে যেমন দেখা যাইতেছে রবীন্দ্রনাথ, সত্যেন্দ্রনাথ, তেমনই ইব্‌সেন, মেটারলিঙ্ক, বার্ণার্ডশ'।

বারান্দার ওপাশে যে ড্রয়িং রুমটি (যাহার প্রতি ঐ আখ্যা প্রয়োগ করা প্রিয়লালবাবু আদৌ পছন্দ করেননা, কারণ 'ড্রয়িংরুম্' শব্দটি নাকি আধুনিকতার পরিচায়ক) সেখানে দক্ষিণের খোলা হাওয়ার যাতায়াত কোথাও প্রতিহত হয় নাই। সন্ধ্যাবেলা ও জ্যোৎস্নারাতে ললিতা ও শান্তার এই ঘরটির প্রতি বেজায় আকর্ষণ।

বিকালে খোলা ছাদটুকুও কম লোভনীয় নয়। বৈকালিক আহার সমাপন করিয়া ললিতা, শান্তা ও কাকীমার উর্দ্ধারোহণ প্রায় নিত্যকর্ম্ম। ছাদের রেলিংয়ের উপরে ও নীচে সারি সারি করিয়া টবে ফুলের গাছ। ফুল বারোমাস ফোটেনা, কিন্তু কাকীমার আগ্রহ ও যত্নের কল্যাণে অন্ততঃ গাছগুলি সজীব ও সবুজই থাকে। গাছগুলির যতকিছু কৃতজ্ঞতা কাকীমারই প্রাপ্য, এবং ললিতা শান্তারও কিছু কিছু।

২

রবিবার।—

কলেজের হাত হইতে নিষ্কৃতি। ললিতা ও শান্তা ঘরে বসিয়া আপন আপন রুচি অনুসারে সময়ের সদ্ব্যবহার করিতেছে। পাঠ্যপুস্তক কাহারও হাতেই নাই। সুষমা নিজের ঘরে দুরন্ত শিশুটিকে কোলের কাছে টানিয়া লইয়া ঘুম পাড়াইবার যথাসাধ্য চেষ্টা করিতেছেন, শীতের দুপুর কখন্ দেখিতে দেখিতে ছুট্ করিয়া পালাইবে, ইহারই মধ্যে একটু না ঘুমাইয়া লইলে নয়। ললিতার মাতাও সুপ্তিমগ্ন। প্রিয়লালবাবু বোধহয় নীচে। বাড়ীর মধ্যে আর কোথাও কোনও সাড়াশব্দ নাই। বাহিরে রাস্তায় অবিশ্রাম মানুষের যাতায়াত এবং যানবাহনাদির ছুটাছুটি চলিয়াছে বটে, কিন্তু তাহার মধ্যেও যেন কেমন একটা একটানা শ্রান্তির সুর। কাজ করিতে হইবে সুতরাং করিয়া যায় প্রাণহীন কর্ত্তব্যের মত, প্রথম প্রেরণার পুলকস্পন্দন আর নাই। লক্ষ লক্ষ কম্প্রশীল জীব বুকে লইয়াও কলিকাতার মাঝখানে কেমন্ যেন নির্জ্জনতা। বড় উদাস! দুই জনেরই ভাল লাগিল।

শান্তা ইজিচেয়ারে অর্দ্ধশায়িতভাবে বই পড়িতেছে —গোর্কির একখানা উপন্যাসের ইংরাজী অনুবাদ। শান্তার বয়স এখন সতেরো, বেথুন কলেজে আই-এ পড়ে। বই পড়ার দিকে ঝোঁকটা তাহার কিছু বেশী, তবে পড়ার বইয়ের দিকে কতটা, বলা শক্ত। কাকাবাবুর ঘরে যে রাশি রাশি বিচিত্র সব গ্রন্থ শোভা পাইতেছে, সেইদিকে তাহার বড় আকর্ষণ। সকলগুলি হৃদয়ঙ্গম করিবার মত বিদ্যা যে এখনও অর্জ্জন করিয়া উঠিতে পারে নাই, ইহাতে শান্তার মাঝে মাঝে ভারি ক্ষোভ হয়। ইচ্ছা করে, যেন উহাদের বিচিত্র সুরধারা আকণ্ঠ পূরিয়া পান করে। ললিতার বয়স প্রায় কুড়ি কি

আরও বেশী। সে পড়ে বি-এ। দুইজনের বয়সের তফাৎ যত, মনের তফাৎ তাহার চেয়ে অনেক কম। শিশুকাল হইতে প্রতিমুহূর্তে একই সঙ্গে দুইজনের খেলা ধূলা, একই সঙ্গে বিদ্যাভ্যাস, একই চিন্তা ও প্রেরণার মধ্যে দুইটি মনের উন্মেষ, ইহাও তাহাদের পরস্পরের নিবিড় বন্ধনের কতকটা কারণ, আবার উভয়েরই প্রকৃতির মধ্যে যে একটু সহজ সরস স্নেহের বীজ আত্মগোপন করিয়া আছে, যাহা আত্মীয়-পর, চেতন-অচেতন নির্বিশেষে সব কিছুকেই আপনার করিয়া লইতে চায়, তাহাও কতক।

পড়িতে পড়িতে শান্তা তন্ময় হইয়া উঠিতেছিল। হঠাৎ বাহিরে রাজপথে শোনা গেল উচ্চকণ্ঠে কাহার গান। ঝুলির মধ্যে ছেলে পুরিয়া কাঁধে ঝুলাইয়া যে বেদেরমণী রোজই দুপুরবেলা ফুটপাথে ঘুরিয়া ঘুরিয়া ভিক্ষা চাহিয়া বেড়ায়, গানটি তাহারই। বাড়ীর নিস্তব্ধতা এবং বাহিরের সুরহীন কলরব ভেদ করিয়া অকস্মাৎ যে ঝঙ্কার উঠিল, তাহা মর্মে গিয়া বাজিল ঠিক যেন নিঃসঙ্গ নিশীথের স্বপ্নরাগিণীর মত। ললিতা বলিয়া উঠিল, "বাঃ!" শান্তা বইয়ের পাতা মুদ্রিত করিয়া কোলের উপর ফেলিয়া দিল। কী সুন্দর! কী আশ্চর্য! এমন সুস্পষ্ট অথচ সুললিত কণ্ঠ, এমন সজীব আনন্দের স্পন্দন। সুরের ঢেউয়ে ঢেউয়ে যেন প্রাণ ছড়াইয়া পড়িতেছে। শান্তা উঠিয়া গিয়া জানালার কাছে দাঁড়াইল।

ছেঁড়া ময়লা একখানি বস্ত্রে অর্দ্ধ আবৃত হইয়া মেয়েটি দাঁড়াইয়া দাঁড়াইয়া গান গাহিতেছে। পিঠের উপর বাঁধা একটি ছেলে, আর একটি মাটিতে মায়ের হাত ধরিয়া দাঁড়াইয়া। গানের সুরে যত কিছু প্রেরণা, তাহার মুখের ভাবে বিন্দুমাত্রও দেখা যায় না। নিতান্ত ভিক্ষুকের আর্ত্তি ও আকিঞ্চনভরা চোখ।

ললিতা স্নেহপরবশ হইয়া জানালা দিয়া হাত গলাইয়া একটি পুরাতন গরমজামা ফুটপাথের উপর ফেলিয়া দিল।

খানিকক্ষণ জানালার কাছে দাঁড়াইয়া থাকিয়া শান্তা ফিরিয়া আসিয়া বইখানি আবার তুলিয়া লইল। গান বাহিরে আরও কতক্ষণ ধরিয়া শোনা গেল। কখন্ যে পরে ধীরে ধীরে দূর হইতে দূরে চলিয়া গিয়াছে, তাহারা মনোযোগ করে নাই। কিন্তু বই আর ভাল করিয়া পড়া হইতেছে না। একবার মাঝখান হইতে তুলিয়া আনিয়া মনটাকে আর কিছুতেই সে ঠিক জায়গাটিতে যেন ঠিকভাবে বসাইতে পারিতেছে না। সুরের বেশ মাথার মধ্যে বাসা বাঁধিয়া বসিয়াছে। বাশিয়া ছাড়িয়া কলিকাতার এক ভিখারিণীর পিছনে পিছনে এবং ভিখারিণীকেও ছাড়িয়া অবশেষে বিপুল বিশ্বের বিরাট বেদনার মধ্যে আপনাকে হারাইয়া ফেলিল। বই হইতে হাত এলাইয়া দিয়া শান্তা অর্থহীন চোখে সামনের দেয়ালের দিকে চাহিয়া রহিল।

দুইজনের মনের ভাব দুইটি একই সুরে বাঁধা। একই পীড়নে ঠিক এক জায়গায় ললিতারও মনে বেশ বাজিতেছে। সে বলিল, "ভাখ্ শান্তা, কতদিন থেকে তো ভিখিরীকে ভিক্ষে দেওয়াই কেবল চলছে, তবু তো কই দুঃখও ঘোচে না, ভিক্ষেও ঘোচে না—যে তিমিরে, সেই তিমিরেই।"

শান্তা অন্যমনে ধীরে ধীরে বলিল, "দুঃখ হয় তো ঘোচ্‌বার নয়, দিদি।"

"নয়? একথা আমি মান্‌তে পারিনে, ভাই। হয়ত এতদিন যে উপায়ে প্রতীকারের চেষ্টা চলেছে, সেটা গোড়াতেই ভুল—"

শান্তা উত্তর করিল না।—ভুল? তাহাই হইবে, অন্ততঃ যদি হয় তবেই মঙ্গল! নহিলে এই লক্ষ কোটি মানুষের বেদনার অবসান কি কোনদিন হইবে না? এতখানি ভার বুকে লইয়া বসুন্ধরা বাঁচে কেমন করিয়া?

ললিতা বলিল, "এই ভুল আমাদের আবিষ্কার কর্ত্তে হবে। এবং সত্যি পথটিও খুঁজে বার কর্ত্তে হবে সেই সঙ্গে।"

শান্তা একটু কুণ্ঠিতভাবে বলিল, "কিন্তু আমরা কি পারব, দিদি? সম্ভব হবে?"

"ছাখ্ ভাই, সম্ভব অসম্ভব জিনিসটা অনেক সময়েই নিজের মনের জোরের ওপর নির্ভর করে। কার মধ্যে কতটুকু শক্তি যে রয়েছে, আগে থেকে তা জানবি কি করে? বিকাশের সঙ্গে সঙ্গে তবে তো!"

কথাটা সত্য; ভাবিতেও ভালো লাগে। মনের মধ্যে শান্তা কতবার নিজেও এমন সব কথা ভাবিয়াছে। কতদিন নিজের মধ্যে কেমন যেন শক্তির প্রেরণা অনুভব করিয়াছে। কিন্তু সে আত্মপ্রত্যয় বেশীক্ষণ স্থায়ী হয় নাই। দিদি ছাড়া কেহ তাহাকে কখনও এদিকে উদ্‌বুদ্ধ করিবার যত্নও করে না। করিলে বেশ হইত।—ললিতার কথায় আবার শান্তার চোখের সামনে স্বপ্ন ভাসিয়া উঠিল। কত দেশ, কত সৌন্দর্য্য, কত নরনারী, উপভোগ করিবার মত কত প্রাণ! কিন্তু তবু আনন্দের এত অভাব, এত বেদনা কেন? আলাউদ্দীনের প্রদীপের মত এমন একটা কিছু আবিষ্কার করা যায় না কি, যাহার ঐন্দ্রজালিক স্পর্শে সকলের মনের শূন্যকোষ ঐশ্বর্য্যে ভরিয়া উঠিবে? বিশ্ব ভরিয়া এত আনন্দ সম্ভার যে বৃথাই যায়—যদি সে ভাণ্ডারের চাবীকাঠিটির সন্ধান মানুষকে না দিতে পারি! কিন্তু এত যুগ ধরিয়াও তো কেহ পারিল না! তাহার চেয়ে কত বড় বড় মনীষী, কত মহানুভব চিরকাল খুঁজিয়া আসিয়াছেন, কিন্তু প্রকৃত জিনিসটি পাওয়া গেল কই? যখনই যেটুকু পাওয়া গিয়াছে, মানুষ তাহাকেই পরশমণি মনে করিয়া আগ্রহে আঁকড়িয়া ধরিয়াছে, কিন্তু সবই যে ভুল প্রমাণিত হইল। কোথায় একটা খুঁত রহিয়া গিয়াছে!

দিশাহারাভাবে ভাবিয়া ভাবিয়া হঠাৎ শান্তা অধীর হইয়া হাল ছাড়িয়া ছাড়িয়া দিল,—"দুত্তোর ছাই! এ হয় না, আমার মস্তিষ্কের কর্ম্ম নয় এ পথ আবিষ্কার করা!"

৩

সন্ধ্যার একটু পরে। ঘরে ঘরে বিদ্যুতের বাতি জ্বলিতেছে। প্রিয়লালবাবু উপরে তাঁহার পড়িবার ঘরে টেবিলের উপরে খানকতক বই—নামাইয়া পড়াশুনা করিতেছেন। সন্ধ্যাবেলা প্রায়ই তিনি একবার বেড়াইতে বাহির হন। আজ কোনও কারণে ব্যতিক্রম ঘটিয়া থাকিবে।

শান্তা একবার ভাবিল, কাকাবাবুর কাছে এইবেলা লজিক্‌খানা লইয়া যাই। প্রায়ই প্রিয়লালবাবুকে বেশীক্ষণ পাওয়া যায় না, নিজের কাজকর্ম লইয়া তিনি বড় ব্যস্ত থাকেন। তাছাড়া, তাঁহার কাছে ঘেঁসিতে অনেক সময়েই দিনক্ষণ বাছিয়া গুণিয়া অগ্রসর হইতে হয়। বড় অদ্ভুত ধরণের গম্ভীর তিনি। অথচ সময় সময় তাঁহার মধ্যে যে সরল স্নেহ এবং শিশুর প্রাণ দেখা যায়, তাহাও অস্বীকার করিবার জো নাই। লোকে কেন যে তাঁহাকে ভয় করে তাহা তিনি বুঝিতে পারেন না; অথচ ভয় যে করে, তাহাও নিতান্ত পরিস্ফুট। বাহিরের লোকে তাঁহাকে শ্রদ্ধা করে বটে বাড়ীর পরিজনেরাও করে, কিন্তু তাঁহাদের কাছে তিনি একটি হেঁয়ালি। মাঝে মাঝে শান্তাও ভাবে—মানুষটির মধ্যে এ কেমন রহস্য? অথচ রহস্য বলিতে যাহা বুঝায়, তাহা যে প্রিয়বাবুর জীবনে কোথাও কিছুই নাই, তাহা শান্তা ভাল করিয়াই জানে। তাঁহার চলাফেরা, কার্যকলাপের মধ্যে অদ্ভুত ও দুর্বোধ্য যাহা-কিছু, তাহার মূল বাহিরের কোনও ঘটনা-বৈচিত্র্যে নাই, আছে প্রকৃতির উপাদানে। তাঁহার সারল্য ও অন্তরের সুগোপন সহজ স্নেহকে শান্তা ভালবাসে, কিন্তু বাহিরের ঐ কঠোর দৃষ্টি—যাহা যেন সকলকে দূরে সরাইয়া রাখিয়া আপনি একা শির উঁচু করিয়া

দাঁড়াইতে চায়—সেটি শান্তার একেবারেই ভাল লাগে না। বাড়ীর অন্যান্য সকলের মত সেও কাকাবাবুকে ভয় করে।

ভয় করিলেও এতদিন একত্র থাকিয়া থাকিয়া বাধ্য হইয়া অনেকটা সহিয়া গিয়াছে। প্রয়োজন মত মাঝে মাঝে প্রিয়লালবাবুর সঙ্গে গল্পও হয়ত দুই চারিটা করে। মুহূর্ত্ত কয়েক ইতস্ততঃ করিয়া শান্তা লজিক খানা হাতে লইয়া আসিল। ঘরে ঢুকিতেই প্রিয়লাল মুখ তুলিয়া চাহিলেন। মুখে স্বাভাবিক প্রসন্নতা।

শান্তা বলিল, "একটু বুঝিয়ে দেবেন কাকাবাবু?"

টেবিলের উপর হাত বাড়াইয়া প্রিয়লাল বলিলেন, "কই, কি বই দেখি?"

বইখানা ছিল ডিডাকটিভ লজিক। শান্তা লজিক পড়িতেই বড় ভালোবাসে, বিশেষ করিয়া যেখানে দর্শনশাস্ত্রের একটু ছিটেফোঁটা গন্ধ পাওয়া যায়। অবতরণিকাতে রিয়ালিজম, কনসেপ্‌চুয়ালিজম্‌ প্রভৃতি লইয়া বহু সব গবেষণা আছে, সেইখানেই শান্তার আকর্ষণ, পটকাও বাধিয়াছে তাহারই কোনও একটি অংশে।

প্রিয়লালবাবু নিজে বিদ্বান্‌ এবং বিদ্যোৎসাহী। পড়াশুনা বুঝাইতে তাঁহার উৎসাহ ব্যতীত বিমুখতা কখনও দেখা যায় না। সামান্য বিষয় লইয়াই অনর্গল যত রাজ্যের যত কথার অবতারণা করিয়া শ্রোতার বিস্ময় ও বিমূঢ়তা উৎপাদন করিতে তিনি নিপুণ। পরীক্ষার্থীর পরীক্ষার হিসাবে কথাগুলি প্রয়োজনীয় হইতেছে কিনা, তাহা দেখিবার জন্য তাঁহার ব্যস্ততা নাই। তিনি চাহেন জ্ঞান—নিখুঁত জ্ঞান। সুতরাং শান্তার রিয়ালিজম্‌ নমিনালিজমের সূত্র ধরিয়া তিনি বক্তৃতা আরম্ভ করিলেন। আলমারী খুলিয়া আনিলেন—জেভন্‌স্‌, মিল।

শান্তার ইহাতে কিছুমাত্র বিরক্তি নাই, যেমন বক্তা, তেমন শ্রোতা।

বক্তৃতার স্রোত যখন চলিয়াছে পূর্ণবেগে, হঠাৎ সুষমা নিতান্ত অপ্রাসঙ্গিক ভাবে আসিয়া দেখা দিলেন,—"ওগো, একটু থাম্‌বে ?"

অসময়ে বাজে লোক আসিয়া চাকুরীর রিকমেন্‌ডেশন্‌পত্র, পিতৃদায় কন্যাদায়ের সাহায্য, অমুক সমিতির চাঁদা ইত্যাদির জন্য যখন উপদ্রব করিতে আরম্ভ করে, তখন দুই এক কথায় তাহাদের বিদায় দিবার জন্য সে সুগম্ভীর, সংক্ষিপ্ত জবাবের সুর প্রিয়লালবাবুর অত্যন্ত অভ্যস্ত, ঠিক সেই সুরে তিনি উত্তর করিলেন, "কি, বল !"

সুষমা ইহাতে বিন্দুমাত্র অপ্রতিভ হইলেন না। ইহা তাঁহার নিকট চিরপরিচিত। তিনি ভূমিকা না করিয়া বলিয়া ফেলিলেন, "আমাদের একবার এক্‌জিবিশানে নিয়ে চল না !"

অত্যন্ত আশ্চর্য্য হইয়া প্রিয়বাবু বলিলেন, "সে কি !"

"সে বিশেষ কিছুই নয় ! কদ্দিন থেকে তোমাকে তো বলে বলে আর পারা গেল না—কেবলই ওজর দেখানো হচ্ছে 'সময় নেই,' 'সময় নেই' ! খোকা এখন ঘুমিয়েছে ; এইবেলা আমাদের নিয়ে চল দেখি !"

প্রিয়লালবাবু বুঝিলেন, হাত ছাড়ানো সহজ হইবে না। বইসুদ্ধ হাতখানা কোলের উপর নামাইয়া রাখিয়া হাসিয়া বলিলেন, "আমি যদি আগেই বেরিয়ে যেতুম ?"

"যদি যেতে—সে তো সাবজানক্‌টিভ মুডের কথা হল ! যাওনি তো ? এবারে চল।"

"এই রাত দুপুরে !!"

সুষমা কোনও মতেই হার স্বীকার করিবেন না।—"রাত দুপুর কোথায় দেখ্‌লে, মাত্র সাতটা। চল চল, আর দেরী কোরো না সত্যি !" শান্তাকে একটা সস্নেহ ধমক্ দিয়া বলিলেন, "বইগুলো সব তুলে রাখ্‌ দেখি !"

নেহাৎ যেন অনিচ্ছুক ভাবে চেয়ারের উপর একবার নড়িয়া চড়িয়া বসিয়া প্রিয়লাল বলিলেন, "একেবারে নাছোড়বান্দা। আচ্ছা, কে কে যাবে শুনি?"

"যাবে সবাই—আমি, ললিতা, শান্তা। শুধু দিদি থাকবেন বাড়ীতে।"

অগত্যা সম্মতি দিতেই হইল। শান্তার আপত্তি বা উৎসাহ কিছুই বিশেষ ছিল না। সপ্তাহ তিনেক পরে একটা পরীক্ষা, এই যা আপত্তির কারণ। তাড়াতাড়ি বই গুছাইয়া উঠিয়া পড়িয়া সে কাকীমার সঙ্গে ঘর হইতে বাহির হইয়া গেল।

বেশবিন্যাস করিতে সচরাচর সুষমার একটু দেরীই হইয়া থাকে, আজ ততটা সময়ক্ষেপ করিবার সুযোগ হইল না। কোনও রকমে হাতে একটা খোঁপা জড়াইয়া কাঁটা গুঁজিয়া দেরাজ হইতে টানিয়া একখানা শাড়ী বাহির করিলেন। তাড়াতাড়িতেও শাড়ীখানার মধ্যে এতটুকু রুচিবৈলক্ষণ্য ঘটিতে পারিল না—চওড়া জরির পাড়ওয়ালা একখানা শাদা মান্দ্রাজী শাড়ী, আঁচলের কাছেও অনেকখানি সোণার আভা জল্ জল্ করিতেছে।

শান্তার সে সব বালাই বড় নাই। বেশ পরিবর্তন করিয়া কি শাড়ী যে ললিতা তাহাকে পরাইয়া দিল, তাহাও বোধ হয় খেয়াল হয় নাই—তর্কশাস্ত্রের জটিল জটাভার তখনও মাথায় চাপিয়া আছে।

ওয়েলিংটন স্কোয়ারের প্রদর্শনী খোলা হইয়াছে। উদ্যোগটি হইয়াছে হিন্দুসভার তরফ হইতে। শুদ্ধি ও সংগঠনের ঢেউ জাতির বুকে এই নূতন স্পন্দিত হইয়া উঠিয়াছে। শতশত বৎসর ধরিয়া অর্দ্ধমৃত অথবা লুপ্তচৈতন্য হিন্দুজাতি আবার যে কিছুকাল যাবৎ নিজের মধ্যে প্রাণের সাড়া অনুভব করিতে আরম্ভ করিয়াছে, ইহাই প্রতিপন্ন করিবার জন্য, অথবা এই একটুখানি সাড়াকে সমগ্রজাতির বুকে সুদূরপ্রসারী করিবার অভিপ্রায়েই এই প্রদর্শনীর আয়োজন। ভারতবর্ষের গৌরবময় অতীতযুগে কি শিল্প,

কি বাণিজ্য তাহার ছিল, বর্ত্তমানে লুপ্তসংজ্ঞা ফিরিবার সঙ্গে সঙ্গে কোথায় কোন্ নূতন শিল্পের উদ্ভব হইযাছে এবং হইতেছে, ইহার যথাসম্ভব যেখানে যাহা খুঁজিয়া পাওয়া গিয়াছে, কর্ত্তৃপক্ষ কিছুই বর্জ্জন করেন নাই। প্রাচীন ও বর্ত্তমান অবস্থা এবং তাহার তুলনা আপামর জনসাধারণকে বুঝাইবার উদ্দেশ্যে ম্যাজিক্ ল্যাণ্টার্ণ এবং বায়োস্কোপ আমদানী করিতেও তাঁহারা ত্রুটি করেন নাই। আয়োজন যেমন হইযাছে, তাহাতে নূতন উদ্যমের পক্ষে প্রচেষ্টাকে বিফল বলা যায় না।

ট্যাক্সি হইতে নামিয়া সপরিজন প্রিয়লালবাবু টিকিট কিনিয়া ভিতরে ঢুকিয়া পড়িলেন। স্কোয়ারটির ভিতরকার অবস্থা যেন আপাদমস্তক বদলাইয়া গিয়াছে। দেখিলে চেনা যায় না। প্রান্তরটির ঠিক কেন্দ্রে গোলাকার একটি কুঞ্জের সৃষ্টি হইয়াছে; ইহার পায়ের তলা হইতে সোজাসুজি চলিয়া গিযাছে চারি প্রান্ত পর্য্যন্ত চারিটি লাল প্রশস্ত রাস্তা। রাস্তাগুলির কাটাকাটির মধ্যে পড়িযা যে চারিটি ত্রিকোণাকার সবুজ ভূমিখণ্ড পাওযা গিয়াছে, তাহার শ্যামলতাটুকু শুভ্র আস্তরণে এবং তদুপরি দর্শকমণ্ডলীর ধূসর পদরজপাতে একেবারেই ঢাকিয়া গিযাছে। আকাশ হইতে যে অবারিত চাঁদের আলো ক্ষরিয়া পড়িতেছিল, তাহা হঠাৎ স্থানে স্থানে বাধা পাইয়া গিয়াছে অসংখ্য তাঁবুর মাথায় মাথায়। কিন্তু তাহাতে আফশোষ করিবার কিছু নাই; কর্ত্তৃপক্ষ রাস্তার পাশে পাশে একটু দূরে দূরেই সুশোভন শ্যামল গাছের সারি বসাইয়া দিযা তাহার ফাঁকে ফাঁকে ফুটাইয়া তুলিয়াছেন নানা রঙের বিদ্যুতের নিশ্চল দ্যুতি।

ললিতার ভারি ভাল লাগিল। কাকামীর হাত ধরিয়া টানিয়া বলিল, "দ্যাখো ভাই কাকীমা—ওই যে ঠিক তোমার সাম্নে—ঐ লাল আলোটার ওপাশে কতগুলো শাড়ী টাঙানো রয়েছে কি সুন্দর! চল, একবার দেখি গে' যাই।"

যাইতে যাইতে পথেই চোখে পড়িয়া গেল মিনার কারুকার্য্য-করা অলঙ্কারের দোকান। সুষমা ঝুঁকিয়া পড়িলেন সেই দিকে। লম্বা একটি টেবিলের উপরে একটু বাঁকাভাবে সাজানো লম্বা লম্বা কাচের বাক্সের মধ্যে কত ব্রোচ্, জামার বোতাম, কাণের দুল!

রাস্তার ঠিক বিপরীত পাশেই অর্দ্ধগোলাকার একটুখানি স্থান জুড়িয়া মৃৎশিল্পী তাহার নিপুণতার নিদর্শন খাড়া করিয়াছে। সেখানে আবির্ভূত হইয়াছেন মাটির দেহে প্রাচীন এবং নব-ভারতের যত মনীষিবৃন্দ। কোথাও বাণীবন্দনারত মূর্খ বিপ্র কালিদাস; কোথাও বিক্রমাদিত্যের নবরত্ন; কোথাও-বেদনাহত নববৈরাগী সিদ্ধার্থ ছন্দকের হস্তে রাজবেশ অর্পণ করিতেছেন; কোথাও মিথিলা প্রত্যাগত রঘুনাথের প্রতিভাদীপ্ত মুখচ্ছবি: কোথাও দীপঙ্কর। শান্তা নিবিষ্ট ছিল এই দিকে। প্রিয়লালবাবুও পাশেই দাঁড়াইয়া। মূর্ত্তিগুলি নিরাপদ্ রাখিবার জন্য রাস্তার পাশেই একটি বেড়া বসাইয়া দেওয়া হইয়াছে; কিন্তু দর্শকদিগের অত্যধিক আগ্রহের প্রকোপে সেটির অবস্থা শোচনীয়।

শান্তা রাস্তার এদিক্ হইতে ডাকিয়া বলিল, "কাকীমা, দেখবে এসো!" সকলে মিলিয়া উৎসাহ সহকারে এদিক্ সেদিক্ ঘুরিয়া ফিরিয়া দেখিয়া চলিল। এ দোকান সে দোকান হইতে ছোটখাট সৌখীন জিনিস কিনিয়া লইতেও সুষমা কসুর করিলেন না। প্রয়োজন কিছুই ছিল না, পয়সা কড়িও বিশেষ কিছুই সঙ্গে নাই,—তবু সখ!

সাম্নে দেখা গেল কতটুকু খোলা জমি। সেখানেও লোক জমিয়া গিয়াছে বিস্তর। ব্যাপারটি হইতেছে বায়োস্কোপ এবং তাহার ভূমিকাস্বরূপ ম্যাজিক্ ল্যাণ্টার্ণ। বায়োস্কোপ তখনও সুরু হয় নাই।

সুষমা প্রিয়লালকে বলিলেন, "হ্যাগো, বসবার একটু জায়গা খুঁজে দাও দিকি!"

প্রিয়লালবাবু বিনা আপত্তিতেই বাজি। লইয়া যখন আসিয়াছেন, তখন সর্ব্ববিধ আবদারই মঞ্জুর করিতে হইবে। বসিবার স্থানের জন্য একটু খোঁজাখুঁজি করিলেন। চেয়ার বেঞ্চের কোনও উপদ্রব এখানে নাই, সকলেই নির্ব্বিবাদে ঘাসের উপর বসিয়া কিংবা দাঁড়াইয়া গিয়াছে। অগত্যা ললিতারাও তেমনই একটুখানি জায়গা খুঁজিয়া বসিয়া পড়িল।

ছবির পর ছবি পড়িয়া যায়, বক্তা ওজস্বিনী ভাষায় অনর্গল বিশদ ব্যাখ্যা করিয়া চলিয়াছেন। প্রথমেই ছবি আসিল সেই পুরাতন জন্মমৃত্যু লোকশিক্ষার হার, বুঝানো হইল জগতের সভ্যজাতির তুলনায় ভারতের দুরবস্থা। শান্তার কোনও উৎসাহ হইল না। বড় একঘেয়ে। এবার আসিল অশীতিপর বৃদ্ধের সপ্তমবর্ষীয়া বধূ এবং তাহার পরিণাম। আসিলেন রামমোহন, বিদ্যাসাগর। এও অতি পুরাতন, ছেলেবেলা হইতে দেখিয়া দেখিয়া চক্ষুর ক্ষুধামান্দ্য ঘটিয়াছে।

ললিতার কিন্তু মন্দ লাগিতেছে না। দেশের দুরবস্থা এবং তাহার খুঁটিনাটি বিবরণ ও কারণ জানিতে তাহার খুব উৎসাহ। কি করিয়া ইহার প্রতীকার করা যাইবে, কিরূপে দেশের বুকে একটা আমূল সংস্কারের প্রচলন করা সম্ভব, ইত্যাদি বিষয়ে প্রায়ই বন্ধুবান্ধবদের সঙ্গে আলোচনাও সে করে।

আগুনের লেলিহান শিখার মধ্যে স্নেহলতার কচিমুখ ভাসিয়া উঠিল। ললিতা দরদভরা মৃদুকণ্ঠে কহিল, "ইঃ। দেখ্‌ছিস্‌ শান্তা ?—সত্যি কি শোচনীয়।"

সমবেদনায় শান্তাও উত্তর করিল, "সত্যি।"

পট একটির পর একটি যায় আর আসে। বর্ত্তমানের ছবি মুছিয়া গিয়া এবার জাগিল প্রাচীন ভারত। বিশাল অশ্বত্থ-তরুমূলে গুরু সমাসীন,

দক্ষিণে ও বামে বিদ্যার্থী বালকবালিকা, তরুণতরুণী। দূরে দেখা যায় শ্যামল তৃণপ্রান্তরে দুইচারিটি গাভী।—শান্তার মনে নাড়া দিয়া উঠিল। ঐ অধ্যয়নরত নিবিষ্টচিত্ত রুচিমুখগুলিতে কি নির্ম্মল জ্যোতি! ব্রহ্মবিদ্যাপরায়ণ, ব্রহ্মচর্য্য-ব্রতধারী ঐ তরুণজীবনগুলির কি অনাবিল শান্তি ফুটিয়া উঠিয়াছে!

ছবি সরিয়া গেল। আসিল রাজর্ষির রাজসভাগৃহ। অগণিত মনীষী, মুনি ঋষিতে গৃহ পরিপূর্ণ। মাঝখানে দাঁড়াইয়া অনবগুণ্ঠিতা, অকুণ্ঠিতা বিদুষী গার্গী।—বাঃ!—এইবার শান্তার বুকখানা আনন্দে বিস্ময়ে ভরিয়া উঠিল। ঐ যে নারীর তর্জ্জনী ইঙ্গিতে সুধীসংসদ্ স্তব্ধ হইয়া রহিয়াছে, যাজ্ঞবল্ক্যের অপূর্ব্ব মনীষা যাঁহার মুখামুখি আসিয়া থমকিয়া দাঁড়াইয়াছে, সে তো সত্য!—সে কি শুধু পুরাতন সত্য? প্রাচীন প্রাচীর ব্রহ্মবাদিনীর সত্তা কি অতীতেই বিলুপ্ত হইয়া গিয়াছে—আজ তাহার পুনরভ্যুদয় কি আর সম্ভব নয়? আত্মোপলব্ধিতে মহীয়সী, জ্ঞানের আলোতে সমুজ্জ্বল, গরিমময়ী যে নারী সেদিন ভারতবর্ষে ছিল, আজ তাহা কোথায় গেল?—দেখিতে দেখিতে ছবি মুছিয়া গেল। শান্তার দেহে মনে বহিল একটা শ্রদ্ধা, সম্ভ্রম ও আবেগের রোমাঞ্চ!

ম্যাজিক ল্যাণ্টার্ণ শেষ হইয়া গেল আসিল বায়োস্কোপ। সুষমারা উঠিবার নাম করেন না। খানিক পরে প্রিয়লাল রসভঙ্গ করিয়া কহিলেন, "কি গো, বাড়ী টাড়ী আর ফিরবার দরকার নেই?"

"বাড়ী তো চিরদিনই রয়েচে!"

প্রিয়লালবাবু বলিলেন, "কল্‌কাতার সহরে সিনেমারও তো অভাব দেখচি না!"

"তা হোক্—তবু—"

প্রিয়বাবু চুপ করিলেন। খানিক পরে সুষমা বলিলেন, "এই—এই ফিল্‌ম্‌টা হয়ে গেলেই উঠ্‌চি!"

## ৪

দিনগুলির মধ্যে বৈচিত্র্য কিছুই নাই। একঘেয়ে ভাবে কাটিয়া যাইতেছে। সেই সকালবেলা ঘুম হইতে উঠিয়া খাবার খাইয়া পড়িতে বসা। সাড়ে নয়টা না বাজিতেই কলেজের গাড়ীর ডাকাডাকি। বিকাল বেলা প্রত্যাবর্ত্তন, সন্ধ্যায় গল্পগুজব, আবার রাত্রিতে পাঠাভ্যাস। কলেজের, সময়টুকু লাগে বেশ! অসংখ্য তরুণীর সমাবেশ—বিবিধ বিচিত্র প্রসঙ্গ, চারিদিকে হাস্যোচ্ছল কলকণ্ঠ! বাড়ীতে সে মুখরতা, সে চঞ্চল ক্রীড়া কোথাও নাই। অবশ্য তাই বলিয়া ললিতা ও শান্তার অসন্তোষ কিছু ঘটিতেছে, তাহা নয়। কারণ, বিচিত্রতার প্রতি উন্মুখ আকর্ষণ যে তরুণ প্রাণের ধর্ম্ম—তুচ্ছ, সামান্য, অকিঞ্চিৎকর বিষয়ের মধ্যেও আপনারই অন্তরের অফুরন্ত বিচিত্রতার ছায়া ফেলিতেও সেই জানে।

কিন্তু একদিন বৈচিত্র্য একটু দেখা দিল।

ললিতা ও শান্তা কলেজ হইতে বাড়ী ফিরিয়াছে। অন্যান্য দিন এ সময়ে সুষমাকে পুত্রের বেশভূষা সমাধা করিয়া আপনার প্রসাধনে ব্যাপৃত দেখা যায়। আজ বাড়ীর চত্বরে পা বাড়াইয়াই শান্তা সবিস্ময়ে দেখিল, নিয়মের ব্যতিক্রম ঘটিয়াছে। নীচের তলায় রান্নাঘরে মা ও কাকীমা আহার্য্যের আয়োজনে অত্যন্ত ব্যস্ত। শান্তা উৎসাহ সহকারে জিজ্ঞাসা করিল, "একি মা! আজ ব্যাপার কি?"

মা বলিলেন, "লোকজন আস্‌বার কথা আছে কয়েকটি, তাই।"

"কারা মা?"

কাকীমা একটুখানি ধমক্ দিয়া বলিয়া উঠিলেন, "এলেই দেখতে পাবি। যা যা, ওপরে গিয়ে কাপড় চোপড় বদ্‌লে নে গে' যা'।"

ললিতা ইতঃপূর্ব্বেই উপরে চলিয়া গিয়াছে। বিষয়টির তদন্ত করিবার জন্য অপেক্ষা করিবার প্রয়োজন বোধ করে নাই। শান্তা উপরে উঠিয়া দেখিল, সেখানেও ব্যস্ততার চিহ্ন। ঘর দুয়ারগুলি সাধারণতই বেশ পরিষ্কার পরিচ্ছন্ন থাকে ; কিন্তু ঝি ও চাকরে মিলিয়া তাহার উপরেও পারিপাট্য বিধান করিতে নিযুক্ত। বসিবার ঘরে টেবিলটির উপরে আজ একটি নূতন আস্তরণ পাতিয়া দেওয়া হইয়াছে, তাহাব উপর একটি সুরুচিসম্মত ফুলের তোড়া। লোকজন যাঁহারা আসিতেছেন, তাঁহারা যে বেশ বিশিষ্ট ব্যক্তিই হইবেন, সে বিষয়ে শান্তার সন্দেহ রহিল না।

শান্তা কাপড় ছাড়িতে ঘরে ঢুকিল। কৌতূহল নিবারণ করিবার লোভে দুই একবার ললিতার কাছে জিজ্ঞাসা করি-করি করিয়াও থামিয়া গেল। মনের মধ্যে কি যেন একটু সংশয় ঢুকিয়াছে।

সুষমা কি কারণে একবার উপরে আসিলেন। শান্তা আবার জিজ্ঞাসা করিল, "বল না কাকীমা—কারা আস্‌বেন ?"

সুষমা হাসিয়া ললিতার মুখের দিকে একবার তাকাইয়া সহাস্যে বলিলেন, "তুই দিনরাত চোখ কাণ বন্ধ করে থাকিস্ নাকি, বল্ দেখি শান্তা ?"

একবার ললিতার ঈষৎ ব্রীড়ারুণ মুখের দিকে এবং একবার কাকীমার সহাস্য ইঙ্গিতের প্রতি লক্ষ্য করিয়া শান্তা একটু হাসিয়া বলিল, "বুঝেচি।"

অনেকদিন মা ও কাকীমা যে আলাপ আলোচনা করিয়াছেন, মাঝে মাঝে তাহাতে শান্তা এইরকমের একটু আধটু আভাস পাইয়া আসিয়াছে বটে, তবে তাহা যে সত্য সত্যই এতদূর পাকা বন্দোবস্তে পরিণত হইতে চলিয়াছে, তাহা সে বুঝিতে পারে নাই। ইহা লইয়া মাথা ঘামাইবারও তাহার কখনও অবকাশ ঘটে নাই এবং দিদির সঙ্গে অন্তরঙ্গ সৌহার্দ্দ্য থাকা

সত্ত্বেও এ জাতীয় হাস্যকৌতুক করিতে পারে না সে কোনওদিনই। তাহার কেমন যেন বাধে। বাড়ীর গুরুজনেরাও মেয়েদের বিবাহ সম্বন্ধ প্রভৃতি লইয়া তাহাদের সামনে বড় একটা উচ্চবাচ্য করিতে ইচ্ছুক নহেন। ছেলেবেলা হইতে এইসব চিন্তা মেয়েদের মাথার মধ্যে প্রবেশ করানো তাঁহারা অত্যন্ত গ্রাম্যতার পরিচায়ক মনে করেন বলিয়া একদিকে যেমন শান্তাদের পরিবারে ঘটকের উপদ্রব এবং সময়ে অসময়ে মেয়ে-দেখানোর অস্বস্তি অত্যন্ত কম, অন্যদিকে তেমনি আধুনিক পাশ্চাত্যপ্রথায় পতিপত্নী-নির্ব্বাচন কামনায় নির্ব্বিরোধে ছেলেমেয়েদের অতিরিক্ত মেলামেশা প্রিয়লাল বাবু আদৌ পছন্দ করেন না বলিয়া সে জাতীয় রসলীলাও শান্তা দেখে নাই। তাহাদের বাড়ীতে ছেলেমেয়েদের স্বাভাবিক মেলামেশায় কোনও বাধা নাই, কিন্তু বিবাহ ব্যাপারটি প্রায় অভিভাবকদেরই হস্তগত, তাঁহাদের মনোনীত পাত্র মেয়ের পছন্দ হইল কি না, ইহা একটিবার অনুসন্ধান করিয়া লন, এই মাত্র। কাজেই বিবাহটা যখন শান্তার নয়, তখন সে এ বিষয়ে বেশী কিছু জানিতেও পারে নাই।

বেলা একেবারে পড়িয়া আসিয়াছে, সন্ধ্যা হয়-হয়। ললিতা ও শান্তা কলেজের গল্প, পড়ার কথা, খবরের কাগজের সমালোচনা করিতে সুরু করিয়াছে।

হঠাৎ মাঝে মাঝে শান্তা থামিয়া যাইতে লাগিল।

ললিতা একবার জিজ্ঞাসা করিল, "কি হল রে ?"

কিছুই হয় নাই।—হাসিয়া শান্তা বলিল, "কথা হারিয়ে যাচ্ছে।" তাহার যেন কেবলই মনে হইতেছিল, ললিতার একাগ্র মনোযোগ এই অবান্তর বিষয়গুলির মধ্যে আজ নিশ্চয়ই নাই, শুধু শোভনতার খাতিরেই সে মনোনিবেশ দেখাইতেছে। আজ দুই বোনের হৃদয়ের তন্ত্রী বুঝি একসুরে মিলিতেছে না—তবে সে আর কি কথা বলিবে? ললিতার

চোখের সাম্নে আজ যাহা হয়ত নূতন স্বপ্নের রূপ লইয়া জাগিতেছে, তাহার মনটাকে যে তাহাই অতি বিশ্রীভাবে খোঁচা দেয়। কেন? কেন জানি না! তবু তো দেয়! তাইত সে বাক্যহারা। দিদির মনের আকর্ষণ আজ এই মুহূর্ত্তে যেদিকে, সে সম্বন্ধে মনোরম করিয়া প্রসঙ্গ তোলা তো শান্তার দুঃসাধ্য। হয়ত বা তাহা এত নিভৃত যে বাহিরের আলোতে টানিয়া আনিলে তাহাকে আঘাতই করা হইবে। শান্তা ঠিক বুঝিতে পারিল না, কি কথা বলা সঙ্গত। যে কথাগুলি আজ ললিতার পক্ষে উৎসাহদায়ক নয়, তাহা অযথা বলিয়া লাভ কি?

অতিথির অভ্যর্থনার আয়োজন সম্পূর্ণ করিয়া সুষমা ছাদে উঠিয়া ডাকিলেন, "এখন থেকেই অত কবিত্ব কি গো? নীচে আয় ললিতা। কাপড় চোপড়টা ছাড়তে হবে না?—আয় শান্তা!"

দুইজনে ফিরিবার উপক্রম করিল। কাকীমা আবার বলিলেন, "ওমা! চুলটাও বাঁধবার অভিরুচি নেই?"—হাসিয়া বলিলেন, "কেয়াবফুল্ কেয়ারলেস্ বিউটি?"

বাস্তবিক, শিথিল চুলের দুয়েকগাছা কপালের এদিক ওদিক্ ছড়াইয়া পড়াতে ললিতার মুখখানা একটু বেশীই সুন্দর দেখাইতেছিল। সে কৃত্রিম রাগ করিয়া বলিল, "আঃ, কি যে বল কাকীমা!"



ললিতার বিবাহের তারিখ ঠিক হইয়া গিয়াছে। আজ বিবাহ। বাড়ীতে হুলুস্থুল।

একরাশ ফুল ও বিচিত্র পাতা লইয়া শান্তা মালা গাঁথিতেছিল। মণ্টুদা বলিয়াছিল, মার্কেট হইতে আপন অভিরুচি অনুসারে দুইটি মালা কিনিয়া আনিবে; তাহাতে সৌষ্ঠবও হইবে যেমন, সময় সংক্ষেপও হইবে তেমনি। কিন্তু শান্তা তাহা দেয় নাই। দিদির বিবাহের মালা আজ সে নিজের হাতে গাঁথিবে।

গাঁথিতে গাঁথিতে মৃদু নিঃশ্বাস পড়িল। দিদির বিবাহ! এমনটা তো সে ভাবে নাই! দিদি তো তাহাকে বলে নাই কখনও! তা—হউক না! তাহাতে তাহার ভাল লাগে না কেন? আশ্চর্য্য! সকলে উৎসবে মত্ত, তাহার মনের মধ্যে সারাদিন ধরিয়া এমন সঙ্কোচ, বেদনা, বিরাগ কোথা হইতে আসে?

অনেকক্ষণ পরে শেষ করিয়া নাড়িয়া চাড়িয়া মালা দুইটি একখানি 'ট্রে'র উপরে রাখিয়া দিল।

বিবাহের লগ্ন আটটায়। বেশী দেরীও নাই। কাকীমা সযত্নে ললিতাকে সাজাইয়া দিতে ব্যস্ত। সভায় উপস্থিত হইবার জন্য ডাক আসিল। সুষমা ও পুরমহিলারা ললিতাকে লইয়া বারান্দায় আসিয়া দাঁড়াইলেন। গাঢ় লাল রঙের একখানা রেশমী শাড়ীতে ললিতার সুগোল সুগৌর দেহখানি দেখাইতেছিল বড়ই সুন্দর। ললাটে শ্বেতচন্দনের ফোঁটা ভ্রূ দুইটির উপর দিয়া আকর্ণ চলিয়া গিয়াছে, কালো চুলের স্তবকে কাণের

প্রায় সবটাই ঢাকিয়া আছে, শুধু নীচে জল্ জল্ করিতেছে দুইটি মুক্তার দুল।

সুষমা শান্তাকে ডাকিয়া বলিলেন, "আয় রে। সঙ্গে করে নিয়ে যা, দেখিস্ যেন হুটোপুটি করে দৌড়োস্ নে। আস্তে আস্তে চল্‌বি। বুঝলি ?"

শান্তারা কয়েকটি কন্যা মিলিয়া ললিতার সহযাত্রীরূপে অগ্রসর হইল। ছাদের উপরে একখানা শুভ্র চন্দ্রাতপ ছায়া ফেলিয়াছে। বরযাত্রী ও নিমন্ত্রিতের দল ছাদের অর্দ্ধেকের বেশী জুড়িয়া সমাসীন, বাকী জায়গায় বর, কন্যা, পুরোহিত প্রভৃতির আসন। সপরিষদ্ ললিতা ধীরে সভায় আসিয়া দাঁড়াইল। শান্তা দেখিল, রক্তাম্বরে বর শোভা পাইতেছেন, পাশে আর একখানি শূন্য আসন ললিতার।

ললিতাকে আসনের উপর দাঁড় করানো হইল। দোতালার ঘরগুলি হইতে নারীকণ্ঠের হুলুধ্বনি ঝঙ্কার দিল। আনন্দে, আশঙ্কায় ললিতার বুকের মধ্যে দুলিয়া উঠিবার সঙ্গে সঙ্গে শান্তার মনের মধ্যেও কেমন একটা আশ্চর্য্য অনুভূতি জাগিয়া উঠিল। কী এক গভীর বিস্ময়, এক আনন্দ বেদনার রহস্য তাহার চিন্তার প্রবাহে অকস্মাৎ খেলিতে আরম্ভ করিল। যতদিন সেখানেই এই বিবাহোৎসব সম্পন্ন হইতে সে দেখিয়াছে, এই একটি ভাব তাহাকে নাড়া না দিয়া পারে নাই। এই যে এক একটি পরিবার হইতে এক একটি কন্যাকে সহসা তুলিয়া লইয়া অজ্ঞাত, অপরিচিত এক আবেষ্টনের মধ্যে চিরদিনের মত বসাইয়া দেওয়া হয়, কি স্বাভাবিক ভাবেই কন্যা তাহা মানিয়া লয়! কেন লয়? দুইটি পৃথক্ জীবনকে বাহির হইতে এক করিয়া গাঁথিয়া দিয়া এই মিলনের উপরে ঋষির মন্ত্র, অগ্নির সাক্ষ্য, বিধাতার নির্দ্দেশ প্রভৃতির সমাবেশ করিয়া কী অপার্থিব গাম্ভীর্য্যেরই ছায়াপাত করা হয়। অথচ বাস্তবিক এ ব্যাপারটি কি? বাহিরের এই

যে উৎসবের কলরোল, ওই যে তরুণীদের কৌতূহল ও হাস্যকৌতুক, ইহার মধ্যে তো অতি সাধারণ, লঘু আনন্দ ছাড়া আর কিছু শান্তা দেখিতে পায় না! মানুষ চিরকাল ধরিয়া ইহাকে এমন ভাবে সহজে প্রত্যেক জীবনে মানিয়া লইয়া আসিতেছে, যে দেখিলে মনে হয়—অত্যন্ত স্বাভাবিক। আবার ইহা লইয়াই এত বেশী গুরুত্বের আরোপ তাহারা করে, যেন এ ব্যাপারটি সর্ব্বাপেক্ষা অভিনব। শান্তার বয়স আঠারো বৎসর পার হইয়া গিয়াছে; বিবাহ অনুষ্ঠানটি পুঁথিগত ভাবে ভাল করিয়াই সে জানে, কিন্তু আজ পর্য্যন্ত ইহার তাৎপর্য্য ও অপরিহার্য্য প্রয়োজন হৃদয়ঙ্গম করিতে পারিল না।

শঙ্খধ্বনি, হুলুধ্বনি, সাতবার বর-প্রদক্ষিণ প্রভৃতি অনুষ্ঠান যথারীতি চলিল। শান্তা কখনও চারিদিকে চাহিয়া দেখে, কখনও পাখা লইয়া ললিতার তাপাপনোদন করিতে ব্যাপৃত। মাঝে মাঝে কৌতূহলভাবে নিরীক্ষণ করিতেছে পুরোহিতদ্বয় দুই পক্ষের অভিভাবকের ও বর-কন্যার হাত লইয়া কত রকমের প্রক্রিয়া চালাইতেছে। কতবার করিয়া জলের ছিটা, কতবার করিয়া ফুলদূর্ব্বা উত্তোলন, কতবার কত মন্ত্রোচ্চারণ!

শুনিল প্রিয়লালবাবু থামিয়া থামিয়া পুরোহিতের অনুসরণ করিয়া বলিতেছেন, "—স্য পৌত্রায়—স্য পুত্রায় শ্রীমতে নির্ম্মলচন্দ্র গুহ দাসায়—স্য পৌত্রীং—স্য পুত্রীং শ্রীমতী ললিতা দাসীং দদামি।

ললিতার বাম হাতখানা প্রিয়বাবু বরের হাতের উপর স্থাপন করিলেন। পুরোহিতের নির্দ্দেশানুসারে বর বলিতেছেন, "—প্রতিগৃহ্লামি।"

শান্তার মনে মনে হাসি পাইল। একটি সজীব সম্পূর্ণ মানুষকে বাহিরের একজন লোক আর একজন তৃতীয় ব্যক্তির কাছে এত স্বচ্ছন্দে দান করিয়া ফেলিল? সে-ও কি রকম নির্ব্বিকার ভাবে বলিল—গ্রহণ করিলাম! আরও হাসি পাইল এই মনে করিয়া—বরের বাবা কিংবা

কাকা তো বরকে ললিতার হাতে অর্পণ করিলেন না! এ মিলনটা যে একেবারে একতরফা ব্যাপার! লোকে বলিয়া থাকে, বিবাহ না হইলে মানুষের জীবন সম্পূর্ণ হয় না। কিন্তু শান্তা দেখিল—কন্যার দিক্ দিয়া দেখিতে গেলে, তাহার যেটুকু নিজস্ব ছিল, বিবাহের প্রথম মন্ত্রের সঙ্গে সঙ্গেই সেটুকুও লোপ পাইল। এই আত্মবিলোপে কি সুখ আছে? আপনার ব্যক্তিত্বকে বিসর্জ্জন দিতে আত্মচেতনায় কি এতটুকু বাধে না—আত্মসম্মানে আঘাত কি বাজে না? ইহা মানুষ পারে কেমন করিয়া? দিদি পারিল কেমন করিয়া?

মালা বদলের পালা আসিল। শুভদৃষ্টি সুসম্পন্ন হইয়া গেল। শান্তা কখন্ অন্যমনস্ক হইয়া পড়িয়াছে, এদিকে তাহার লক্ষ্য নাই। বাহিরে উৎসবের বাঁশী বাজিয়া চলিয়াছে। অতি সুস্পষ্ট, অতি মিষ্ট তাহার সুর। রাজধানীব সকল কলরব ভেদ করিয়া কাঁপিয়া কাঁপিয়া আকাশে ছড়াইয়া পড়িতেছে। নির্ণিমেষনেত্রে শান্তা বাহিরের দিকে চাহিয়া রহিল। ছাদের রেলিংয়ের ফাঁক দিয়া দূরের অসংখ্য আলোর রশ্মি তাহার চোখের সামনে ফুটিয়া উঠিল। আপনার আশেপাশের উজ্জ্বলতাকে আড়ালে ফেলিয়া তাহার দৃষ্টি চলিয়া গিয়াছে সেই দিকে। বাঁশরীর তান চাপা দিয়া সে শুনিতে লাগিল বাহিরের কোলাহল। জগৎ তো সেই রকমই চলিয়াছে। নূতনত্ব যাহা কিছু আজ তাহাদেরই পরিবারে। একুশ বাইশ বৎসর পর্য্যন্ত যে মানুষটি তাহাদেরই মধ্যে মানুষ হইয়া উঠিয়াছে, সে আজ ইহাকে একেবারে ছাড়িয়া চলিল! নূতনত্বই বটে! কিন্তু তাই বা কতটুকু? ললিতা চলিয়া যাইবার সঙ্গে সঙ্গেই কি আবার তাহাদের এই পরিবারখানি পুরাতন চিরাভ্যস্ত নিয়মেই সময় যাপন করিবে না? আজ এই মুহূর্ত্তে যেমন তাহাদের উৎসবের বিচিত্রতা বুকে লইয়াও এই মহানগরী আপনার নিয়মে চলিয়া যাইতেছে, পরশুদিন ললিতাকে আপনার মাঝখান হইতে

বিদায় দিয়াও তাহাদের সংসারটি ঠিক তেমনই বহিয়া যাইবে। সাংঘাতিক কোনও পরিবর্ত্তন ঘটিবে না।

কিন্তু একটুখানি পরিবর্ত্তন ঘটিবেই শান্তার হৃদয়ের মধ্যে। দিদিকে সে কত ভালবাসে!

বাঁশীর সুর বড় করুণ হইয়া তাহার কাণে বাজিতে লাগিল। সকলে বলিতেছে, আজ মধুমিলন! কিন্তু মায়ের সঙ্গে, বোনের সঙ্গে, আত্মীয় পরিজনের সঙ্গে বিচ্ছেদের বিনিময়ে এই মিলন কি এতই লোভনীয়?

শান্তা আপনার অজ্ঞাতসারে একটা মৃদু নিঃশ্বাস ফেলিল। দিদির কি বিবাহটা না করিলেই চলিত না?

# ৬

শান্তা আজকাল বি, এ পড়ে। এখন পড়াশুনায় মনোযোগ আগের চেয়ে অনেক বেশী। তিন চারিমাস পরেই পরীক্ষা, ইহাও একটি কারণ, এবং ইহার চেয়ে বড় কারণ এই যে, এখন সে সম্পূর্ণ একা। মা আছেন, কাকীমা ও কাকাবাবু আছেন, তাহাদের শিশুপুত্র মাণিক আছে, নাই শুধু ললিতা। কিন্তু তাহাতেই যেন শান্তা অনেকখানি নিঃসঙ্গ হইয়া পড়িয়াছে। তাহার আদর্শ ও চিন্তাধারার সঙ্গে ঐক্য বাঁধা আর একটি মন না পাইলে মুখে তাহার বেশী কথা যোগায় না, কাজেই সে আপন মনে চুপ করিয়াই আজকাল থাকে। এই ঐক্য ও সহানুভূতি পাইয়াছিল ললিতার কাছে ; সেখানে তাহার কথা আর ফুরাইতে চাহিত না। আজ বছরখানেক হইল ললিতার বিবাহ হইয়া গিয়াছে। তাই বাধ্য হইয়াই এখন গ্রন্থরাজির মধ্যে মনোযোগ ফিরাইয়া লইতে হইয়াছে। মন তো তাহার জড় থাকিয়া পচিয়া মরিতে পারে না—তাহাকে সজীব ও সতেজ রাখিবার জন্য খাদ্য তো চাই। মা ও কাকীমার সঙ্গে তাহার নিবিড় স্নেহের সম্বন্ধ আছে বটে। কিন্তু সে যে শুধু হৃদয়ের যোগ—মস্তিষ্কের কোনও সামঞ্জস্য নাই। শান্তা ভাবে, হৃদয়ের যে সত্যিকার প্রেম, তাহা নীরবেই প্রিয়জনের প্রাণে প্রাণে সঞ্চারিত হইয়া যায়, সেজন্য বাক্যাড়ম্বরের প্রয়োজন হয় না। কথার প্রয়োজন শুধু যুক্তি ও চিন্তার রাজ্যে।

বন্ধু একজন আছে বটে—অতসী। সে শান্তার সতীর্থ। প্রথম কলেজে ঢুকিবার কয়েকমাস পরেই তাহার সঙ্গে শান্তার পরিচয়, তাহার পর হইতে আর এই তিনবৎসরের মেলামেশা।

কি করিয়া অতসীর প্রতি তাহার মন আকৃষ্ট হইল, তাহা আশ্চর্যের

বিষয়। দুইজনের আচার ও ব্যবহার সম্পূর্ণ বিপরীত। শান্তা বেশভূষায় অতি মাত্রায় অনাড়ম্বর, অতসী নিত্য নূতন শাড়ী পরিয়া মান্দ্রাজী ভঙ্গিমায় আঁচল উড়াইয়া মোটরে চড়িয়া কলেজে আসে। ক্লাসের অতিরিক্ত ঘণ্টা-গুলিতে শান্তার মত সে ক্লাসের মধ্যে অথবা লাইব্রেরীতে গিয়া চুপ করিয়া পড়াশুনা করে না, প্রায়ই তাহাকে দেখা যায় উচ্চ নীচ শ্রেণী নির্ব্বিশেষে সকল দলের মেয়েদের মধ্যে মোড়লী করিতে। ইহা সত্ত্বেও অতসীর সঙ্গে কেমন করিয়া তাহার ভাব জমিয়া গিয়াছে, এবং তাহা শুধু এই দুইটি তরুণীর মধ্যেই নয়, সে বন্ধুত্ব এখন কলেজ হইতে বাড়ীতে এবং দুইজন হইতে দুই পরিবারেই অল্পবিস্তর ব্যাপ্ত হইয়া পড়িয়াছে।

অতসীর পিতা কলিকাতায় ব্যারিষ্টার। তাহাদের আচার ব্যবহারে ইউরোপীয় সভ্যতা জাজ্বল্যমান; বেশ ভূষায়ও এতাবৎ তাহাই যথেষ্ট পরিমাণে বিদ্যমান ছিল, ইদানীং দেশের 'স্বদেশী' হাওয়ায় কিছু কিছু স্বদেশী সাজসজ্জা বিদেশীকে স্থানচ্যুত করিয়াছে।

সেদিন কলেজের ছুটি হইয়া গেলে শান্তা ও অতসী সিঁড়ির উপরকার খোলা বারান্দায় পায়চারী করিতেছিল। নীচে দেবদারু ছায়াচ্ছন্ন লাল রাস্তাটিতে বিস্তর মেয়ে, কলেজের বাস্, প্রাইভেট্ মোটরকারের সমারোহ। বিকালবেলাকার রক্তসূর্য্যের আভা সবুজ পাতার ফাঁক দিয়া কেমন করিয়া চঞ্চল খেলা করিতেছে দেখিয়া দেখিয়া শান্তার মনে পড়িতে লাগিল ছেলেবেলাকার কথা! সে যুগ কাটিয়া গেছে, সে মায়াপুরী আর নাই, আছে শুধু স্মৃতিটুকু! তাই বা মন্দ কি? আর আজিকার এই ছাত্রজীবন এও তো সুন্দর!

কিন্তু তাহাও যে ফুরাইয়া আসিল।

অতসী বলিল, "থাক্, ক'টা দিনের জন্মে হাঁফ্ ছেড়ে বাঁচা গেল; অ্যালাউড-লিষ্ট না বেরুনো অবধি আর বইয়ের পাতায় হাত দিচ্ছিনে।"

মনের স্বপ্ন ঝাড়িয়া ফেলিয়া শান্তা প্রত্যুত্তরে হাসিল।

অতসী বলিল, "তুই তো বুঝি আজ রাতেও গিয়ে বই নিয়ে বসবি, না?"

শান্তা হাসিয়া বলিল, "নাঃ! যদিই বা বসি পড়ার বই নিয়ে কক্ষনো বসব না!"

"সত্যি ভাই, রাজ্যের আর যত বই সবই পড়তে ভালো লাগে, শুধু টেক্সট্‌বুক্‌ নিয়ে বসলেই কান্না পায়।"

শান্তা বলিল, "তব তো ভাই তোমার ফাষ্ট ক্লাস্‌ অনার্স একেবারে অবধারিত।" অতসী মিথ্যা বিনয়ের আতিশয্যে কথাটা সজোরে অস্বীকার করিল।

কিছুক্ষণ চুপ।

অতসী আবার বলিল, "তুমি কিন্তু অনেকদিন আমাদের বাড়ী যাও নি ভাই! এদ্দিন টেষ্ট-ফেষ্টের পড়া বলে একটা ওজর ছিল, এবার নিশ্চয় যেও—কাল পরশুই। কেমন?"

"কে নিয়ে যায় বল্‌? এক কাকাবাবু ছাড়া আমার আর একটি লোকও নেই, জানিস্‌ই তো!—তার চেয়ে তুমিই একদিন আমাদের বাড়ী এসো না কেন ভাই? তোমার দাদা আছেন, ছোড়দা আছেন—তাছাড়া তোমার নিজের গাড়ী রয়েছে, তুমি তো সাথী ছাড়া একলাও যেতে পার!"

অতসী বলিল, "তুই একলা চলতে পারিস্‌ নে বুঝি? ভয় করে?"

শান্তা জানে, ভয় তাহার মোটেই করে না; তবে অভিভাবকগণ সম্মতি দেন না, এই মাত্র। কেন যে দেন না, তাহা সে কোনমতেই বুঝিয়া উঠিতে পারে না। হয়ত কতকটা তাঁহাদের হিন্দুয়ানি, এবং কতকটা আভিজাত্য। অথবা হয়ত কতকটা অবিশ্বাস। অবিশ্বাস? কিসের জন্য? কাহাকে? দপ্‌ করিয়া শান্তার মনের মধ্যে জ্বলিয়া ওঠে। শান্তা

মনে মনে কোনটিকেই সমর্থন করিতে পারে না ; নেহাৎ মানিয়া লয় মতান্তর ও মনান্তরের আশঙ্কায়।

সে উত্তর করিল, "ভয় করে না। যাইনা এমনিই—কখনো যাইনি বলে।" অভিভাবকদের ঐ সঙ্কীর্ণতাটুকু প্রকাশ্যে স্বীকার করিতে তাহার সঙ্কোচে বাধিল।

অতসী বলিল, "কোনদিন একটা কাজ করিনি বলেই কক্ষনো করব না, এ তো ভারি মজার কথা হ'ল। তুই বেজায় গতানুগতিক দেখচি। এমনি ধারা কল্লে রিফর্ম হয় কি করে?"

শান্তা কথা না বলিয়া হাসিল।—রিফর্ম? শুধু রিফর্ম কেন, দেশের ও সমাজের রন্ধ্রে রন্ধ্রে যে আবর্জ্জনা পুঞ্জীভূত হইয়া রহিয়াছে, তাহাকে সমূলে উৎপাটন করিয়া আদর্শ মানব সমাজ গড়িতে হইলে আজ চাই রিভোল্যুশান্। অতসী না বলিলেও ইহা সে বুঝিতে পারে। কিন্তু শুধু বুঝিয়া তো লাভ নাই। সে শক্তি তাহার কই? এখনও তো আসে নাই! পথ কোন্ দিকে? তাহা তো জানে না। অবিচারের সামনে মাথা নত করিয়া কখনও দাঁড়াইবে না, এই তাহার সংকল্প বটে; কিন্তু কোন্‌টি অবিচার, কোন্‌টি সুবিচার, তাহা নির্ভুল ভাবে বুঝিয়া উঠিবার মত বিশ্লেষণী শক্তি সে এখনও পায় নাই। তাহার যে অবরোধ সম্বন্ধে অতসী এই মাত্র প্রশ্ন তুলিয়াছে, ইচ্ছা করিলে সে অবরোধের আবেষ্টন কি সে কাটাইয়া উঠিতে পারে না?—পারে। তবে ওঠে না কেন আজও? আজ যদি গুরুজনদের শাসননিষেধের বিরুদ্ধে সে মাথা তোলে, তবে সত্য বুঝিয়াই হউক, ভুল বুঝিয়াই হউক, তাঁহারা অন্তরে পীড়া অনুভব করিবেন নিঃসন্দেহ। আপনার অধিকার প্রতিষ্ঠিত করিবার গর্ব্বে স্নেহবৎসল গুরু-জনদের ব্যথিত করা কি সুবিচার? অথচ সংস্কারবশে, অন্ধতাবশে অথবা স্বার্থবশে মানুষ যদি মানুষের আত্মার অমর্য্যাদা করে, তাহা নির্ব্বিচারে

স্বীকার করিয়া লওয়াই কি ধর্ম্ম ? হউক না সে গুরুজন, তাহার ভ্রান্তি কি ছিন্ন করিতে হইবে না ?—শান্তা বুঝিতে পারে না। সিদ্ধান্ত এলোমেলো হইয়া যায়।

খানিক পরে সে বলিল, "আসল কথা কি জানিস্ ? আমার একলা কোথাও যেতে ইচ্ছে করে না। কাকীমার তো অনেকদিন থেকেই শরীরটা খারাপ, কোথাও বেরোন্ না। দিদি থাকৃত যদি, তাহলে যেতাম।"

অতসী একটু রাগ করিল, "আমাদের বাড়ী যাবার ইচ্ছে নেই, তাই বল্লেই পারিস্ ?"

শান্তা বলিল, "এবার বড়দিনের সময় দিদি দিন কয়েক থাকবে এখানে। তখন ঠিক যাব একদিন।"

"সত্যি যাবে কিন্তু ?"

"হ্যাঁ, সত্যি।"

অতসী বলিল, "এমনিও একদিন যাস। আবার নিউ ইয়ার্স ডে-তে আমি স্পেশাল ইন্ভিটেশান্ পাঠাবো, সেদিনও যেতে হবে।"

৭

মায়েব সঙ্গে বসিয়া শান্তা পিঠা প্রস্তুত করিতেছিল—বিকালবেলাকার খাবারের আয়োজন। দুধের গন্ধে আকৃষ্ট হইয়া পোষা বিড়ালটা বারবার থালার চারিপাশে ঘুরিয়া ফিরিয়া মিউ মিউ করিতেছে। অনেকবার বিতাড়িত হওয়ার পরে একবার হতাশ হইয়া শান্তার গায়ের শালখানির ভূলুণ্ঠিত অংশের উপরে শুইয়া পড়িল। মাণিক কতক্ষণ ধরিয়া জীবটির উপর অকারণ উপদ্রব করিয়া জানালার গরাদের উপরে বসিযা পা দুলাইতে লাগিল।

হঠাৎ সিঁড়িতে কাহাদের পায়ের শব্দ।

মাণিক লাফাইয়া উঠিল। নামিযা ছুটিয়া ঘরের বাহিরে গিযা আহ্লাদে চীৎকার করিয়া উঠিল, "ওমা, জ্যেঠিমা, বড়দি এযেছে ?"

ললিতা আদর করিয়া তাহাকে বাহুবেষ্টনে জড়াইযা ঘরের দরজায আসিয়া দাঁড়াইল। সঙ্গে নির্ম্মলবাবুও।

শান্তা সহাস্যে উভয়ের মুখের দিকে একবার চাহিয়া বিনা সম্ভাষণেই আবার হাতের কাজের দিকে মনোনিবেশ করিল। মনটা অত্যন্ত খুসী হইয়া উঠিযাছে। অথচ ঐ খুসীর আতিশয্যে মুখের নীরবতা তাহার আরও যেন বেশী করিয়া আসিয়া পড়ে।

জামাতার আবির্ভাবে মা অত্যন্ত ব্যস্ত হইয়া উঠিলেন। ক্ষীরছানা সংমিশ্রিত হাত দুইখানা দিয়া তাড়াতাড়ি ভাল করিয়া জামাতার শিরস্পর্শ না করিতে পারায় ব্যতিব্যস্ত।

শান্তা বলিল, "তুমি এখন ওঠো না, মা! আমি একাই এগুলো করে ফেলতে পারব। দিদি, তুই বোস্।"

মুখে স্বীকার না করিলেও তাঁহার দিদিকে একাকী কাছে পাইবার লোভ এক মুহূর্ত্তও বিলম্ব সহিতে চাহিতেছিল না।

সন্ধ্যার পরে সেদিন বসিবার ঘরে গল্প জমিল। অনেক দিন পরে দেখা—ছোট খাট, খুঁটিনাটি যত অবান্তর প্রসঙ্গ, সবই আজ আলোচনার বিষয়।

ললিতা বলিল, "তোমরা গেলে না সেদিন, কাকীমা। সত্যি, আমার বড্ড খারাপ লাগ্‌ছিল। বোটানিক্যাল্ গার্ডেনে একলা গিয়ে সুখ নেই।"

কাকীমা বলিলেন, "কি করে আর যাই বল্?—ছেলেটার অসুখ, শান্তার পরীক্ষা। আর তাছাড়া, তোর তাতে আফশোষ করবার কোনও কারণ ছিল না, সে আমি জানি। যে যাবার, সে সঙ্গে গিয়েছিল তো—তাহলেই হল। আমাদের যাওয়া-না-যাওয়া সাগরে জলের ছিটে!"

ললিতা হাসিয়া বলিল, "ধ্যেৎ!"

"তোমরা বুঝি প্রায়ই বেড়াতে যাও, দিদি?"

"প্রায়ই আর কৈ যাওয়া হয়? বেশী সময় পাইনে তো!"

সুষমা জিজ্ঞাসা করিলেন, "এত কি করিস্ সারাদিন যে সময় হয় না?"

"কি যে করি তা সত্যি হিসেব দিতে পারব না। কেমন করে যেন সময়টা হুস্ হুস্ করে কেটে যায়! সকালবেলা ঘরের কাজকর্ম্মেই কাটে, দুপুরবেলা একটু খবরের কাগজ পড়ি আর সেলাই করি। এই তো! তবু—"

শান্তা জিজ্ঞাসা করিল, "আজকাল তুমি অনেক বাইরের বই পড়, না?"

ললিতা বলিল, "না রে ভাই, একেবারেই পড়া হয় না!"

শান্তা আশ্চর্য্য হইয়া বলিল, "কেন?"

হাসিয়া ললিতা উত্তর করিল, "সে তোর জামাইবাবুকে জিজ্ঞেস করিস্। —এই তো দেখ্‌লি দিনের বেলাকার রুটিন্ বল্লাম। সময় আমার

যেটুকু সে রাতে। তা ওঁর জ্বালায় রাতে যে একটু কিছু সিরিয়াস্ ষ্টাডি করব, তার জো-টি নেই। বলেন—সারাটা দিন বাইরে বাইরে খেটে এসে বাড়ীতে যে একটু গল্প করব, তাও যদি তুমি বই নিয়ে বসে থাক, তাহলে আমাকে পালাতে হবে।”

কেনই যেন কথাটা শান্তার ভাল লাগিল না। জামাইবাবুর একটুখানি মনস্তুষ্টির জন্ম দিদি যে তাহার মানসিক চর্চ্চা একেবারে বন্ধ করিয়া দিবে, ইহা তাহার কাছে বড়ই অযৌক্তিক ঠেকিল। আর—জামাইবাবুকেই শুধু দোষ দিলে বা কি হইবে? ললিতার সত্য সত্য আগ্রহ থাকিলে সে বুঝি আর ঐ দুর্ব্বল ওজরটুকু কাটাইয়া উঠিতে পারিত না? অন্ততঃ দুপুরবেলাও তো সময় করিয়া লইতে পারে। নির্ম্মলের প্রতি ললিতার কৃত্রিম অভি-যোগের তলায় যে মনের একটা গোপন খুসীর ভাব স্পষ্ট হইয়া বহিয়াছে, তাহাতেই যেন শান্তার মনের মধ্যে একটা ক্ষোভ জাগিল। অনেক মেয়েকেই সে দেখিয়াছে, বিবাহের পর নিজের ব্যক্তিত্ব একেবারে বিসর্জ্জন দিয়া স্বামীকে, স্বামীর ছোটখাটো সুবিধা-অসুবিধাকে, এমন কি প্রথম প্রথম স্বামীর প্রসঙ্গকে লইয়াই একেবারে বিব্রত থাকিতে। কিন্তু ললিতাও যে তাহাই করিবে, ইহা সে মনে করে নাই। স্বামীকে ভালবাসিতে কেহ তো তাহাকে বারণ করে না! কিন্তু তাই বলিয়া এই ভালোবাসাই কি জীবনের পক্ষে এমনই সর্ব্বস্ব যে, মানুষের আর যাহা কিছু গৌরবময় উচ্চ-প্রবৃত্তি, সকলকেই এমন রাহুগ্রস্ত করিয়া দিবে? কেন, সে-ও তো দিদিকে ভালোবাসে—অনেকখানি ভালোবাসে। কই, তাহা তো তাহার প্রতিভা ও শক্তির বিকাশের পথে বিঘ্ন জন্মায় না? তাহার ভালোবাসা ও দিদির ভালোবাসার মধ্যে এমন পার্থক্য কেন? শান্তা কিছুতেই বুঝিতে পারিল না। অনেক কিছু বড় আদর্শকে সফল করিয়া তুলিবে বলিয়া ললিতা যে বিবাহের পূর্ব্বে শান্তাকে কতদিন অনুপ্রাণিত করিয়াছে, আপনার চিন্তা

প্রতিভা ও শক্তির বলে জগতের বুকে একটা সংস্কারের ঢেউ তুলিবে বলিয়া পণ করিয়াছে, ললিতার মধ্যে যে একটা তেজোময় স্বাতন্ত্র্য ছিল! এইমাত্র তাই ললিতার মুখে তাহার দাম্পত্যজীবনের ছোটখাট বিশ্রম্ভসুখের প্রচ্ছন্ন আনন্দের আভাসে সে কেমন নিরুৎসাহ হইয়া উঠিল।

সে বলিল, "ভারি আব্দার তো! তার চেয়ে তুমিও কেন জামাইবাবুকে বল না—কাজকর্ম্মের অজুহাতে সারাদিন বাইরে বাইরে থাকলে আমার ভালো লাগে না, ওসব ছেড়ে দিয়ে এসো আমরা চব্বিশ ঘণ্টাই গল্প করি?"

ললিতা ও সুষমা দুইজনেই হাসিলেন।

সুষমা বলিলেন, "নেহাৎ প্রাণটা বাঁচিয়ে রাখতে হবে বলেই পেটের জোগাড় কর্ত্তে হচ্ছে। নইলে ওই রকমটাই হত। কি বলিস্ ললিতা?"

শান্তা একটু হাসিয়া বলিল, "মনটা বাঁচিয়ে রাখা যে আরও দরকার, সে কথা বুঝি জামাইবাবু ভুলে বসে আছেন?—তুই তাঁকে বলতে পারিস্ না দিদি?"

সুষমা ললিতার দিকে কটাক্ষে চাহিয়া বলিলেন, "দিদি স্বয়ংই যে ভুলতে বসেছেন!"

দিদির পক্ষ সমর্থন করিয়া শান্তা বলিল, "ইস্!"

কাকীমা হাসিয়া বলিলেন, "আরে একটু সবুর কর্। কিছু পরে তুই আপনিও একদিন খুসী হয়েই ভুল্বি।"

মনে মনে হাসিয়া শান্তা ভাবিল, ভুলিবার জন্য তাহার কিছুমাত্র প্রয়োজন অথবা সাধ নাই।

প্রসঙ্গটি খানিক পরে চাপা পড়িল। ললিতা বলিল, "আচ্ছা শান্তা, তোর সেই লাল ব্লাউজটা এখনও আছে—যাতে সেই পদ্মের কুঁড়ি এম্ব্রয়ডারি করা ছিল? আমারটা ছিঁড়ে গেছে। ওই রকম ডিজাইনের আর একটা করব ভাবচি।"

শান্তা বলিল, "আছে বটে, অত্যন্ত জরাজীর্ণ অবস্থায়।"

"তা হোক্, ওই থেকেই তুলে নেবো।—তোরটা হয়েছিল ভারি সুন্দর কিন্তু।"

কাকীমা বলিলেন, "সেলাইয়ের হাতটিই ওর চমৎকার।"

শান্তা বলিয়া উঠিল, "তুমি যদি লীলাদির সেলাই একবার দেখতে, কাকীমা! সেই টেবল্‌ক্লথটা মনে নেই দিদি? ওই যেটা এক্‌জিবিশানে দিয়েছিল?—এমন নিখুঁত সেলাই আমি কোথাও দেখি নি।"

ললিতা বলিল, "সত্যি কিন্তু।"

লীলাদি যখন ললিতাদের সঙ্গে কলেজে পড়িত, তখন শান্তার তাহাকে বড়ই ভাল লাগিত,—সে যেমন চৎকাব সেলাই করে তেমনই চমৎকার গান গায়, আবার তেমনই চমৎকার দেখিতে!

শান্তা জিজ্ঞাসা করিল, "আচ্ছা দিদি, লীলাদির সঙ্গে তোব আজকাল দেখা হয়? সে তো তোদের পাড়াতেই থাকে, শুনেচি!"

"হয় মাঝে মাঝে।—সে আজকাল বাইবের কাজকর্মে, প্রোপ্যাগ্যাণ্ডা ওয়ার্কস্ প্রভৃতি নিয়ে ভারী ব্যস্ত!" একটু থামিয়া আবার বলিল, "সেদিনও তো আমার বাড়ীতে গিয়েছিল আমাকে ওদের কাজে নামাতে —ওরা কি একটা নারীশিক্ষা সমিতি না-কি করবে বলে।"

"গিয়েছিলি?"

"না ভাই।"

শান্তা বলিল, "কেন রে?"

ললিতা একটু হাসিয়া বলিল, "আমার সাধ্যি আছে? তোর জামাইবাবু যে একদম পছন্দ করেন না!"

আবার জামাইবাবু!—

৮

অতসী তাহার নিমন্ত্রণ ভোলে নাই। যথাসময়ে বৎসরের ঠিক শেষ দিনটিতে শান্তার কাছে পত্র আসিল, পয়লা জানুয়ারী অতসীদের বাড়ী সান্ধ্যসম্মিলন, তাহাকে যাইতে হইবে। ললিতা, সুষমা মাণিক সকলেরই নিমন্ত্রণ।

সুষমা অসুস্থ শরীর বলিয়া যাইতে চাহেন না, তবু শান্তা বারবার তাঁহাকে সাধাসাধি করিল। অতসীদের বাড়ীতে যাইতে যদিও তাহার বিন্দুমাত্র সঙ্কোচ নাই, তবু তাহাদের সান্ধ্যসম্মিলন প্রভৃতি ব্যাপারের মধ্যে সে যে মোটেই নিজেকে খাপ খাওয়াইতে পারেনা, এইরূপ একটা ধারণা তাহার বরাবর আছে। এসব ব্যাপারে কাকীমাকে এবং সম্প্রতি ললিতাকেও মানায় ভালো।

সন্ধ্যার একটু পরে শান্তা ও ললিতা অতসীদের বাড়ী গিয়া পৌঁছিল।

হলের দরজা ও জানালাগুলির পুঁতির পর্দ্দা ভেদ করিয়া একটা নীলাভ আলোর রশ্মি ভাসিয়া আসিতেছে। ভিতরে নারী ও পুরুষকণ্ঠের উচ্চ-মৃদু গুঞ্জন। রেডিও-তে গানও সুরু হইয়াছে।

ললিতা ও শান্তা পর্দ্দা ঠেলিয়া ঘরে ঢুকিল। বিনোদবাবু বলিলেন, "স্বাগতম্।" বিনোদ অতসীর বড ভাই।

অতসী চেয়ার ঠেলিয়া অগ্রসর হইয়া আসিল, "আমি এতক্ষণ তোদের এক্স্পেক্ট কর্চ্ছিলাম ভাই।"

জানালার কাছাকাছি যে কয়েকখানা চেয়ার সাজানো ছিল, তাহারই একখানা অধিকার করিয়া বসিয়া শান্তা অলসভাবে চারিদিকে চাহিয়া

দেখিতে লাগিল। দেয়ালে টাঙ্গানো বিবিধ রকমের দেশী ও বিলাতী ছবি—কোথাও সুদূর 'সাসেক্সে'র কোন্ পল্লীপ্রান্তের একটুখানি রেখা, কোথাও প্রচণ্ড জলপ্রপাত কোথাও সমুদ্রের বুকের উপর চাঁদের অজস্র চুম্বন; জানালার মধ্য দিয়া বাহিরের যে প্রকৃতির মুখখানি দেখা যাইতেছে, এগুলিও তাহার চেয়ে কম সজীব নয়। সামনের দেয়ালের ডানদিকে একখানি অর্দ্ধবিবসনা নারী প্রতিকৃতি; বামদিকের ছবিখানিও তদনুরূপ—হ্রদের তীরে উপলখণ্ডে আলুলায়িতবেশা বিবশা রমণী। গৃহখানির এই মনোরম চিত্রাবলীর মাঝখানে চারিদিকে সজীব, শোভন ও তরুণ এই মানুষগুলির চঞ্চল গতিবিধি যেন একটি কাব্যকুঞ্জের সৃষ্টি করিয়াছে। শান্তা মনে মনে উপভোগ করিল।

অতসী পাশে আসিয়া দাঁড়াইল, "বীণার গান শুনচি ভাই?"

শান্তা বলিল, "বেশ তো! বীণা কখন্ এল?"

"তোর ঢের আগে।" অতসী চলিয়া গেল। শান্তা চাহিয়া দেখিল, সমাগত মহিলাদের মধ্যে দুই চারিটি তাহার পরিচিত। বীণাকেও ঐ দেখা যাইতেছে—সোণালী রঙের রেশমী শাড়ী ও ব্লাউজ পরিয়া চেয়ারের হাতলের উপরে অর্দ্ধোপবিষ্ট। তাহার উজ্জ্বল রংয়ের উপর সোণালীটি মানাইয়াছে ভালো। ব্লাউজের মধ্যে হাতের কোনই ঝঞ্ঝাট নাই, সুতরাং সম্পূর্ণ বাহুখানিই উন্মুক্ত, রং যেন ফাটিয়া পড়িতেছে। বীণার মুখোমুখি টেবিলের ঠিক বিপরীত দিকের চেয়ারখানায় বসিয়াছে যে মেয়েটি, শান্তা তাহাকে চেনে না। সে-ও তো বেশ দেখিতে! খোঁপার ভঙ্গিটি কি সুন্দর! আবার পরণের ঈষৎ নীল ফুরফুরে শাড়ীখানির অঞ্চলপ্রান্ত বুকের উপর দিয়া কেমন সুললিত ভঙ্গিমায় টানিয়া দেওয়া হইয়াছে—মৃদু নিঃশ্বাসের তালে তালে তাহার অর্দ্ধাবৃত বুকের উপরকার মণিহারটি দুলিয়া দুলিয়া কি কমনীয়তারই সৃষ্টি করিতেছে। বাঃ!—

অদ্ভুতভাবে শান্তার মনে একটা প্রশ্নের উদয় হইল। চারিদিকের ভদ্রমণ্ডলীর পোষাকের দিকে একবার দৃষ্টি বুলাইয়া গেল।—আচ্ছা, মেয়েরা এত সাজসজ্জা করে কেন? পুরুষের চেয়ে নারীর স্বাভাবিক সৌন্দর্য্যবোধ কি একটু বেশী? কিন্তু ভাস্কর্য্যে, চারুশিল্পে, কবিত্বে তাহারা জগৎসভার বড়স্থান অধিকার করিতে পারে না কেন? শান্তা ভাবে, হয়ত সংসারের গুরুদায়িত্ব নারীকেই বহন করিতে হয় বলিয়া সে কলারাজ্যে কৃতিত্ব দেখাইবার তেমন অবকাশ পায়না, তাই। নহিলে তাহার এই সহজ সৌন্দর্য্যবোধ তাহাকেই পুরুষের চেয়ে শ্রেষ্ঠ প্রতিপন্ন করিত।—কিন্তু মীমাংসাটা তাহার মনঃপূত হইল না। আচ্ছা—ঐ যে মেয়েরা তাহাদের অৰ্দ্ধেক দেহখানিই বাহিরের সম্মুখে খুলিয়া ধরিয়াছে, পুরুষের পরিচ্ছদ তেমনটি নয় কেন? নারীর দেহ কি পুরুষের চেয়ে সুন্দর? পুরুষের দৃঢ়, বলিষ্ঠ, মাংসপেশীবহুল দীর্ঘদেহকান্তি তো তাহাদের সুকোমল, সুগোল, মসৃণ তনুলতা অপেক্ষা কম সুশ্রী বলিয়া শান্তার মনে হয় না। অথচ পুরুষ তাহার দেহসৌষ্ঠব দেখাইতে তো বিশেষ ব্যস্ত নয়। শান্তার মনে পড়িয়া গেল, একদিন পাশ্চাত্যসভ্যতানুরাগী এক পরিচিত ভদ্রলোক পশ্চিমমহিলাদের বেশভূষার সমর্থন করিয়া বলিয়াছিলেন, 'জগৎ জুড়িয়া আর্থিক সমস্যার দিনে ইউরোপীয় মেয়েদের এই বস্ত্রসংকোচ প্রশংসার যোগ্যই বটে!' কথাটা শুনিয়া শান্তার ভয়ানক হাসি পাইয়াছিল; বস্ত্রসংকোচই যদি ইহার উদ্দেশ্য, তবে ইউরোপীয় পুরুষও কেন তাহাই করে নাই? তাহাদের যে পদনখ হইতে আকণ্ঠ পোষাকে ঢাকা! মেয়েদের পরিচ্ছদের ক্ষীণতার অন্তর্নিহিত কারণ খুঁজিতে গিয়া সেদিন তাহার যাহা মনে হইয়াছিল, আজও এই সভার তরুণীদের সৌক্ষীনতা বিশ্লেষণ করিতে গিয়া তাহার সেই কথাটাই মনে পড়িল। আপনার তরুণ যৌবনের উদ্ভিন্নশ্রীর চারিপাশে মানুষের এবং বিশেষতঃ পুরুষের

মুগ্ধদৃষ্টি টানিয়া আনিবার জন্যই কি এই আয়োজন নয়? নিজের সিদ্ধান্তে শান্তা নিজেই মনের মধ্যে নিগূঢ়ভাবে কেমন যেন অপমান বোধ করিল। ছিঃ!

বীণা গান ধরিয়াছে। অতসী শান্তার পাশের আসনটিতে বসিয়া পড়িল।

উঠিয়া নামিয়া অনেকবার অনেকরকমে লীলায়িত হইয়া বীণার গান যখন থামিল, চারিদিক হইতে অজস্র প্রশংসার আর তখন বিরাম নাই।

বিনোদ বলিলেন, "ওয়াণ্ডারফুল।"

এদিকে একটু দূরে চারি পাঁচজনে মিলিয়া তুমুল তর্ক বাধিয়া গিয়াছে। একটি ভদ্রলোক জামার আস্তিনটা একটু গুটাইয়া টেবিলের উপরে বাহুর সম্মুখভাগ বিন্যস্ত করিয়া প্রচণ্ড জোরের সঙ্গে বলিতেছেন, "কক্ষনো না, আর কোনও সলিউশান্ হ'তেই পারে না—"

চশমাপরা একটি যুবক প্রতিবাদ করিল, "বল্লেই হল। তুলনা করে দেখুন তো, আজকের কন্জারভেটিভ্-শাসিত ইংল্যাণ্ড আর সোভিয়েট্ রাশিয়া—কার প্রজাপুঞ্জের সুখস্বাচ্ছন্দ্য বেশী? কম্যুনিজম্টা যদি—"

ভদ্রলোকটি বাধা দিয়া বলিয়া উঠিলেন, "এও কি একটা তুলনা হয়? ইংল্যাণ্ড গত তিনশো বছর ধরে যেরকম পীস্ফুলি ডেভেলাপ করবার সুযোগ পেয়েছে—উইদাউট্ এনি সিরিয়াস্ ইন্টারনাল কন্ফ্লিক্ট,—তাতে যে তার আর দশগুণ এগিয়ে যাওয়া উচিত ছিল। কিন্তু জার-শাসিত রাশিয়ার অবস্থাটা একবার ভাবুন দেখি? কম্যুনিজমের জন্ম তো দুদিনের! এরি মধ্যে সে দুনিয়াটার চেহারাখানা একেবারে বদ্লে দিতে সুরু করেছে যে!

শান্তার লক্ষ্য পড়িল এইদিকে। হৃদয়গ্রাহী আলোচনা!

ভদ্রলোকটির চোখে চোখ পড়িল।

তার্কিক-পঞ্চমের মধ্য হইতে তৃতীয় এক ব্যক্তি কহিল, "কিন্তু যাই বলুন মিঃ-মিত্র, ভারতবর্ষের মাটিতে ওসব খাপ খাবেনা। তাব মজ্জাগত হযে রয়েছে রাজভক্তি, একের আধিপত্য স্বীকার।"

সমাজতান্ত্রিক মহোদযটি অসহিষ্ণু হইয়া বলিলেন, "এইসব ট্রাডিশনের প্রতি অতিভক্তি যদ্দিন আপনাবা না ছাড়বেন, পুরাতনের নাটি কামড়ে পড়ে থাক্‌তেই ভালবাস্‌বেন, ততদিন আপনাদের দেশেব দুর্দ্দশা ঘুচ্‌তেই পারেনা। পৃথিবীতে যদি একটা সাম্য ও শান্তির রাজ্য প্রতিষ্ঠিত কর্ত্তে চান, তো কম্যুনিজম্‌কে বরণ করে ঘবে আন্‌তে হবেই।"

সাম্য ও শান্তির রাজ্য! কি মহৎ স্বপ্ন!—কিন্তু সমাজতন্ত্র দ্বারাই এই স্বপ্ন সফল হইবে, এ কথাটা মিত্র মহাশয যত সহজে মানিযা লইতে প্রস্তুত, শান্তা তাহা পারিল না। প্রথমতঃ, কম্যুনিজম্‌ দ্বারা অর্থনীতিক ও সামাজিক সাম্য সত্য সত্যই প্রতিষ্ঠিত হইতে পারে কিনা, তাহাই শান্তা ঠিক বুঝিতে পাবে না। দ্বিতীয়তঃ, যদিই বা সাম্য প্রতিষ্ঠিত হয, তাহাতেই কি শান্তি মিলিবে? শান্তার বিশ্বাস, মানুষ সাম্যের খাতিরেই সাম্য চায়না, তাহার আসল উদ্দেশ্য আনন্দ। নহিলে প্রিয়জনের পাযে আপনাকে বলি দিয়াও মানুষ কৃতার্থ হয় কেন? যদি আনন্দই না মেলে, তবে শুধু সাম্য ও স্বাধীনতায় বেশী কি লাভ? বাজভক্ত প্রাচীন ভারতই হউক, অথবা প্রজাতন্ত্র ফ্রান্সই হউক, ফাসিষ্ট নব-ইটালীই বল, আর কম্যুনিষ্ট্‌ রাশিয়াই বল—ব্যক্তিগত হৃদয়ের আনন্দের হিসাব নিকাশ লইলে কাহার প্রজা বেশীদূর অগ্রসর হইয়াছে, কেহ বলিতে পারে কি? ফ্যাসিজম্‌ অথবা কম্যুনিজম্‌ বাহিরের সুখস্বাচ্ছন্দ্য হিসাবে প্রজার পক্ষে হিতকর হইতে পারে, কিন্তু অন্তরের প্রকৃত আনন্দবিধান হিসাবে তাহার মূল্য কতটুকু? এবং তাহাই যদি না হইল, তবে তাহা লইয়া এত কাটাকাটি কেন?

অতসী হঠাৎ শান্তার কাঁধে হাত দিয়া বলিল, "তুই কি বলিস্ শান্তা ?"

শান্তা চমকিয়া উঠিয়া ঈষৎ অপ্রতিভ হইয়া বলিল, "কি ভাই ?"

তাহাদের টেবিলের চারিপাশেও বেশ একটু যে উৎসাহপূর্ণ বাক্‌বিতণ্ডা জমিয়া উঠিতেছে, শান্তা তাহা এতক্ষণ লক্ষ্য করে নাই। শিশিরবাবু বলিতেছেন, "তা আপনারা যাই বলুন, ইন্‌টেলেক্‌চুয়াল্ জিম্‌ন্যাস্‌টিক্‌স্ জিনিসটা মেয়েদের পক্ষে অস্বাভাবিক স্বীকার কর্ত্তেই হবে। ওদিকে চেষ্টা করেও মেয়েরা কোথাও বিশেষ কৃতিত্ব দেখাতে পারেন নি।"

ললিতা অত্যন্ত বিস্ময়ের স্বরে বলিল, "কোন্ ফীল্‌ডে কৃতিত্ব দেখায় নি, বলুন দেখি ? সায়ান্স বলেন যদি, আমি বল্‌ব মাদাম কুরী, ফিলজফিতে গার্গী, ভারতী, লিটারেচারে—"

শিশিরবাবু বাধা দিয়া বলিলেন, "গোটাকতক ধরাবাঁধা নামই আপনাদের একমাত্র সম্পত্তি। পুরুষের মধ্যে যে অসংখ্য ইন্‌টেলেক্‌চুয়াল্ জায়েণ্টস্ দেখতে পাচ্ছেন, তার সঙ্গে এঁদের কোনও তুলনা হয় ?"

বিনয়বাবু এদিকে দৃষ্টিপাত করিয়া বলিলেন, "শান্তাদেবী কি বলেন এ বিষয়ে ? আপনি যে একেবারেই চুপ ?"

একটু হাসিয়া শান্তা বলিল, "তাবৎ চ শোভতে মূর্খো যাবৎ কিঞ্চিন্ন ভাষতে।" টেবিলের চারিদিক ঘিরিয়া হো হো করিয়া একটা হাসির ঢেউ খেলিয়া গেল।

বিনয় বলিলেন, "বেশ, বেশ! বিদ্যা দদাতি বিনয়ং। শাস্ত্রের বচন একেবারে সফল করে তুলেছেন দেখ্‌ছি ?"

শান্তা হাসিয়া বলিল, "না, সত্যি !"

৯

কোথা দিয়া যে এই কয়টা মাস হুস্ হুস্ করিয়া ছুটিয়া চলিল, তাহা লক্ষ্য করিবার শান্তার তিলমাত্র সময় হয় নাই। কেবলই পড়া, পড়া, আর পড়া! আর কিছুই যে দেখিবার অথবা ভাবিবার বস্তু এ সংসারে আছে, এমন বোধ হয় না। হঠাৎ যেদিন পরীক্ষার পালা শেষ হইয়া গেল, শান্তা হাঁফ ছাড়িয়া চারিদিকে চাহিয়া দেখিল, বসন্ত প্রায় শেষ হইয়া বৈশাখকে বরণ করিয়াছে। এমন করিয়া এবার সে তাহাকে ফাঁকি দিয়া পলাইল? আর কয়টা দিন আগে যদি পরীক্ষাটা শেষ হইত! কী নিশ্চিন্ত আরামেই না এ আনন্দ সৌন্দর্য্যগুলি উপভোগ করিতে পারিত সে! এবারকার নিশ্চিন্ততার মধ্যে বিশেষত্ব অনেক বেশী, কারণ এবার একেবারেই নিশ্চিন্ত—চিরকালের মত। বিশ্ববিদ্যালয়কে এবার সে শেষ নমস্কার জানাইয়া আসিয়াছে। শান্তা মনে মনে ভাবিল, যাক্ বাঁচা গেল।

কিন্তু তারপর? এতদিন সামনে একটা উদ্দেশ্য ছিল, কঠোর হইলেও একটি প্রত্যক্ষ, সুস্পষ্ট উদ্দেশ্য। জীবনখানি একটা শৃঙ্খলায় নিয়মিত হইয়া আসিতেছিল। কিন্তু ইহার পরে? থাক্, এখনই সেকথা মনে করিতে শান্তার উৎসাহ হইল না। পরে যাহা হইবার, পরে হইবে। আপাততঃ বহুদিনের শ্রান্তি ও অবসাদকে একবার ঝাড়িয়া ফেলা যাউক। এক মুহূর্ত্তের তরেও সকল দায়িত্ব ও কঠোরতা ভুলিয়া যাইতে পারিলে তাহাই এখন আরাম!

সেদিন দুপুরবেলা সুষমার ঘরে বসিয়া শান্তা কাকীমাকে সূচীশিল্পে সহায়তা করিতেছে। কতগুলি টুকরা কাপড় অনেক রকম করিয়া পাতিয়া সাজাইয়া যখন যথাস্থানে সন্নিবেশ করা গেল না, তখন কাকীমা হঠাৎ

রাগিয়া উঠিয়া বলিলেন, "প্রভাকে নিয়ে আর পারা গেল না সত্যি! কিছু তো পারবেই না নিজে, আবার গোলমাল পাকাতেও ওস্তাদ!"

সুষমা সীবন কার্য্যে বড় সুনিপুণ, অন্ততঃ তাঁহার প্রতিবেশিনীদের মধ্যে এই রকমই খ্যাতি। সুতরাং মাঝে মাঝে এ পাশেব ওপাশের বাড়ীর গৃহিণীগন দুই একটা ফ্রক্, পেটিকোট, সার্ট, প্যাণ্ট ইত্যাদির জামা ছাটিবার অথবা সেলাই করিবার ভার তাঁহার স্কন্ধে ন্যস্ত কবিযা যান। সুষমাও অতিশয় প্রিয়ংবদা, কাহাকেও প্রত্যাখ্যান করিবাব মত কটুবাক্য তাঁহার মুখে সচরাচর শোনা যায় না। কাজেই দায়িত্ব বহন কবিতে হয। অবশ্য প্রভার বিষয়টি তাহা অপেক্ষা একটু স্বতন্ত্র; প্রভা তাঁহার সমবযসী এবং প্রিয় বন্ধু, সুতরাং তাঁহার কাজগুলি তিনি প্রফুল্লচিত্তেই কবেন। তবু এই চৈত্র শেষের দ্বিপ্রহরেব গ্রীষ্মে বারম্বার ব্যর্থমনোবথ হইয়া তিনি একটু উষ্ণ হইয়া উঠিলেন।

শান্তা বলিল, "তুমি বুকের কাপড়টা না জুড়ে দিলে তো আমিও আঁক্‌তে পারছি না। দেরী হলে আমার কিচ্ছু দোষ নেই, আমি প্রভাকাকীকে বল্‌ব।"

কাকীমা বলিলেন, "যত দোষ আমার! নাঃ, আমি এ পারব না কর্ত্তে।" বলিয়াই মাদুরের উপরে বিছানো কাপড়ের টুকরাগুলি হাতে কুড়াইয়া লইয়া সুষমা উঠিয়া দাঁড়াইলেন, "যাই প্রভাকে তার ওস্তাদি 'দেখাই গে'।"

সুষমা হন্ হন্ করিয়া বাহির হইয়া ছাদের সিঁড়ি বাহিয়া উপরে চলিয়া গেলেন।

রায়দের বাড়ী একেবারে প্রিয়লালবাবুর পাশের বাড়ীটিই। শুধু যে কাছাকাছি তাহাই নয়, একেবারে সংলগ্ন—যেন একটি অতি প্রকাণ্ড অট্টালিকাকে মাঝখানে দ্বিধা করিয়া দেওয়া হইয়াছে। দুই বাড়ীর ছাদের

মধ্যখানে একটু অনুচ্চ দেয়ালের ব্যবধানের মধ্যেও আবার একটি দরজা উভয়ের মধ্যে যোগসূত্ররূপে বিরাজ করিতেছে। দুই পরিবারের মধ্যে যদি বনিবনা না থাকে, তাহা হইলে অবশ্য দরজাটি তালাবন্ধ করিয়া যোগ বিচ্ছিন্ন করা যাইতে পারে। কিন্তু সুষমাদের সঙ্গে প্রভাদের সদ্ভাবই এত বেশী যে, রাত্রিতেও সে দরজা কখনও বন্ধ হয় না, উপরন্তু এই দরজাটির কল্যাণে তাহাদের দুই পরিবারের মধ্যে ঘনিষ্ঠতা উত্তরোত্তর বাড়িয়াই চলিতেছে। প্রভার একটি ছেলে ও একটি মেয়ে এবং মাণিক দিবারাত্র ছাদময় ছুটাছুটি করিয়া বেড়ায়, আত্মপরনির্ব্বিচারে উভয় বাড়ীর জিনিসপত্র বিপর্য্যস্ত করিয়া হুলুস্থুল করিয়া তোলে। প্রভা এবং সুষমা অতি ক্ষুদ্র ক্ষুদ্র প্রয়োজনেও দিনের মধ্যে দশবার পরস্পরের বাড়ীতে যাতায়াত করিতে শ্রান্তি বোধ করেন না।

সুষমা ছাদ পার হইয়া প্রভাদের দোতালায় নামিয়া আসিলেন। তাঁহার শয়ন ঘরে মানুষের সাড়া পাইয়া ঢুকিয়া দেখিলেন, প্রভা সেখানে নাই, রেণু ও কালু দুইজনে একটি ছবির বই খুলিয়া বসিয়া পাতাগুলির উপর ঝুঁকিয়া পড়িয়াছে। সুষমাকে দেখিয়া কালু সাগ্রহে চেঁচাইয়া বলিয়া উঠিল, "দেখুন কাকীমা, এটা নাকি এরোপ্লেন নয়? আমি বল্‌ছি—"

সুষমা জিজ্ঞাসা করিলেন, "তোর মা কই রে?"

বাধা পাইয়া ক্ষুণ্ণ বালক উত্তর করিল, "ঐ ঘরে—ঐ কোণের ঘরে।" বইখানা কোলের কাছে আরও টানিয়া লইয়া বালক মনোযোগ স্থাপন করিল।

সুষমা প্রভাকে খুঁজিতে গিয়া দেখিলেন, তিনি গৃহসংস্কার কার্য্যে ব্যস্ত। ঘরখানির সামনে কতগুলি টেবিল, আলমারী, খাট ইত্যাদি ভীড় করিয়া আছে। ইহার মধ্যে কোনও কোনটা অন্যান্য ঘর হইতে এখানে আমদানী, কোনটাকে বা এ ঘর হইবে বহিষ্কার করা হইয়াছে। স্নানের পূর্ব্বে ঘরখানি

জলে ধোওয়াইয়া দেওয়া হইয়াছিল, এখনও একেবারে শুকাইয়া ওঠে নাই। ভৃত্যকে দিয়া প্রভা আসবাবপত্রগুলিকে যথাস্থানে সন্নিবেশিত করাইতে ব্যাপৃত।

সুষমা যেমন যেমন কথাগুলি বলিয়া প্রভার উপর রাগ প্রকাশ করিবেন ঠিক করিয়া আসিয়াছিলেন, বিস্ময়ের আবির্ভাবে সেগুলি আপাততঃ স্থগিত রাখিয়া জিজ্ঞাসা করিলেন, "একি গো! হঠাৎ এগুলোকে চেঞ্জে পাঠাচ্ছ কোথায়?"

প্রভা বলিলেন, "আর ভাই, আমার কি আজ এক মুহূর্ত সময় আছে? এই সকালবেলা টেলিগ্রাম এলো—সত্যঠাকুরপো আস্‌ছে। ঘরটরগুলো গুছিয়ে রাখ্‌তে হবে তো? আগে থাকৃতে লিখে পাঠাত যদি!"

সুষমা বলিলেন, "তোমার ছোট দেওবটি বুঝি?"

"হ্যাঁ ভাই।"

"কখন্ আসছে এখানে?"

"এই তো সন্ধ্যার ট্রেণে।"

সুষমা বলিলেন, "তা দেওর আস্‌বে একলা ব্যাটাছেলে, তাতে এত সব ওলট পালট করবার দরকারটা কি?"

প্রভা বলিলেন, "ও বাবা! এসেই যদি পরিপাটি মনোজ্ঞ ঘরখানা না পান তো নাক সিঁটুকে আমায় অস্থির করবেন। শ্বশুরমশায়ের বেজায় আদুরে ছেলে কি না!"

সত্যকাম অতিরিক্ত সৌখীন বাবুটি হইলেও হইতে পারে, তাহা সুষমা ঠিক জানেন না; তবে প্রভার যে অল্পেতেই ব্যস্তবাগীশ হইয়া ওঠা একটা স্বভাব, ইহা সুষমার পরিষ্কাররূপেই জানা ছিল। সুতরাং তাঁহার ব্যস্ততাকে একটু উপেক্ষা করিয়া তিনি বলিলেন, "তা বেশ। কিন্তু

তোমার জামাটি নিখুঁত না হলে যে নাক সিঁট্‌কে তুমিই আমাকে অস্থির করবে। অথচ নিজের বিষ্কেয় তো কুলোবে না তোমার আধ ফোঁটাও এসো, তোমার ফ্রকের কি করবে না করবে, দেখিয়ে দিয়ে যাও।"

প্রভা বলিলেন, "কেন কি হল আবার?"

সুষমা কৃত্রিম ক্রোধ প্রকাশ করিয়া বলিলেন, "হয়েছে তোমার মাথা আর মুণ্ডু! দেখ তো এখন বুকের পিঠের কাপড় পাই কোত্থেকে? কী সব কেটেকুটে সদ্দারী করে ঠিক করে রেখেছ!"

প্রভা অগত্যা কাপড়ে হাত মুছিয়া সুষমাকে লইয়া পাশের ঘরে মাতুর বিছাইয়া বসিলেন। ভৃত্যকে বলিয়া গেলেন, "এই শেল্‌ফ্‌টা ঐ জানালার পাশে নিয়ে গে' বসা। আমি আস্‌ছি।"

সুষমার হাত হইতে কাপড়গুলি লইয়া একটার উপর আর একটা দুই তিনবার উল্টাইয়া পাল্টাইয়া প্রভা সগর্ব্বে কহিলেন, "এই দেখ! ঠিক হয়েছে কি না?"

এতক্ষণ মাথা ঘামাইয়াও সুষমা যাহা মিলাইতে পারেন নাই, প্রভা এত সহজে সেটা চট্‌ করিয়া ঠিক করিয়া ফেলিলেন, ইহা তাঁহার বিশ্বাস হইল না। তিনি বাকী কাপড়গুলি নাড়িয়া চাড়িয়া বলিলেন, "বাঃ, বেল্টের কাপড় কোথায় গেল?" একটু হাসিয়া বলিলেন, "অত তাড়াতাড়ির কর্ম্ম নয়!"

প্রভা বিব্রত হইয়া মিলাইতে বসিলেন।

সুষমা খানিক পরে জিজ্ঞাসা করিলেন, "তোমার ঠাকুরপো এখন কিছুদিন এখানেই থাকবে নাকি?"

"হ্যাঁ, বেশ কিছুদিন তো বটেই। এম্‌-এ পড়তে আস্‌ছে কি না!"

"বি-এ ফল তো এখনও বেরোয় নি!"

প্রভা বলিলেন, "নাঃ, সে তো ঢের দেরী আছে এখনও। আসল

কথা, কলকাতায় থাকবার সখ ঠাকুরপোর বরাবর। নেহাৎ শ্বশুরমশায় তাকে ছেড়ে থাকতে চান না, তাই বাধ্য হয়ে এতদিন মফঃস্বল কলেজে থাকতে হয়েছে।”

আরও কিছুক্ষণ নাড়াচাড়া করিয়া প্রভা বলিলেন, “থাক্ তবে। এখন হচ্ছে না। কাল দুপুরবেলা আমি এগুলো নিয়ে তোমার ওখানে যাব না হয়। যাই দেখি কতদূর করেচে।”

১০

সীমাহীন আকাশের এক প্রান্ত হইতে আর এক প্রান্ত পর্য্যন্ত একটানা একটা গাঢ় নীলের তুলিকা বুলাইয়া গিয়াছে, এত স্বচ্ছ, এত গভীর যে চক্ষু কোথাও বাধা পায় না, অথচ শেষ পর্য্যন্ত তলাইয়া দেখিতেও পারে না। কোথাও একখণ্ড মেঘ নাই। পশ্চিম দিগন্তরেখার অন্তরালে অর্ধমগ্ন সূর্য্যের রক্তচ্ছটা কী প্রচণ্ড, অথচ তাহার দিকে তাকাইতে গিয়া চক্ষু ঝলসিয়া যায় না। শান্তা একদৃষ্টে চাহিয়া রহিল। সূর্য্যের রশ্মিজাল চারিদিক ব্যাপিয়া দূর দূরান্তরে ছড়াইয়া পড়িয়াছে, পাখী উড়িয়া চলিয়াছে এক, দুই, তিনটা। গতিশীল পাখার উপরে একরাশি আলো ঢলিয়া পড়িল, যেন রূপকথার সোণার পাখী।

কী পরিপূর্ণ উজ্জ্বলতা, কী আনন্দময় সৌন্দর্য্য। এমন সূর্য্যাস্ত জীবনে কয়টা দেখিয়াছে, শান্তা মনে আনিতে পারিল না।

মহান্ পুরুষ যিনি "আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ"—একি তারই রূপ? মেঘমুক্ত নীলাকাশের বুকে সূর্য্য আজ এই মুহূর্ত্তে যে রূপ লইয়া দেখা দিয়াছে অচঞ্চল, ভাস্বর, তেমনই বেশে কি মানুষের অকলঙ্ক হৃদয়পটে তাঁহার মুখচ্ছবি প্রতিভাত হয়? কে জানে। সেই জ্যোতির্ম্ময় পুরুষ আছেন কিনা, তাহাই বা কে বলিতে পারে? শান্তা নিজে তো কখনও প্রমাণ পায় নাই, হয়ত বিশ্বাসও করে না! কিন্তু আজিকার মত এই অপূর্ব্ব সন্ধ্যার অনির্ব্বচনীয় মহিমার মাঝখানে দাঁড়াইয়া। নাঃ। এ এক রহস্যময় প্রহেলিকা। বিরাট বিশ্বের বিচিত্র প্রশ্ন।

সূর্য্য নীচে নামিয়া যাইতেছে গভীর হইতে আরও গভীরে আর তাহাকে দেখা যায় না। অস্পষ্ট গোধূলির আভা নিভিয়া গেল। একটি

তারা আকাশের মাঝখানে ফুটিয়া উঠিয়াছে, উত্তরে আরও একটি, ঐ তাহারই নীচে আর একটি। ঝিক্‌মিক্‌ করিয়া অকস্মাৎ একসঙ্গে এত তারা কোথা হইতে দেখা দিল? পাৎলা অন্ধকারের আবরণের তলে যেন হীরার দ্যুতি! কত লক্ষ বৎসর আগে একদিন হয়ত ঐ কোন্ নক্ষত্রের জ্যোতি পৃথিবীর পানে যাত্রা করিয়াছিল, আজ সে আসিয়া এখানে পৌঁছিয়াছে একেবারে ঠিক শান্তার চোখের সাম্‌নে। ঐ আলোর ধারাটুকু বাহিয়া বাহিয়া বাহিয়া যদি বরাবর সে চলিয়া যাইতে পারে, তবে একদিন যেখানে গিয়া পৌঁছিবে, সেখানে কি দেখিবে? হয়ত শুধুই অগ্নিগোলক, হয়ত সাহারা, হয়ত পৃথিবীর মতই ফলে পুষ্পে তৃণে ভরা মাতৃভূমি, হয়ত সেখানে তাহাদেরই মত হাসিকান্নার জীবন লইয়া মানুষ, অথবা মানুষেরও চেয়ে উন্নততর অধিবাসী কি না, তাহাই বা কে জানে!

মানুষ এত কিছু আবিষ্কার করিয়া বলিয়াছে, বিজ্ঞানের অভ্রান্ত, দুর্নিবার গতিবেগে যেন কোথাও কিছু আর অটল থাকিবার সাধ্য নাই! কিন্তু তবু তো আজও ঐ অনন্ত নক্ষত্রজগতের কিছুই মানুষের বুদ্ধিগম্য হইল না। জানা কিছুই যায় নাই, শুধুই কেবল চাহিয়া চাহিয়া দেখা আর যুগপৎ আতঙ্ক, বিস্ময় ও আনন্দ! কাহার মধ্যে ইহার সমাপ্তি—কোন্ দূরে ইহার সীমানা? কোথাও সীমানা আছে কি? ভাবিয়া ভাবিয়া শান্তার বুকের মধ্যে প্রেরণা, মাথার মধ্যে আলো জ্বলিয়া উঠিল। যদি সে ইহার দুর্ভেদ্য যবনিকাকে একটুখানি তুলিয়া ধরিতে পারিত! মানুষ এতদিন যাহা জানে নাই, আজও যাহা জানিতে পারিতেছে না, সে যদি তাহারই একটি কণা জগৎকে উপহার দিতে পারিত! নহিলে তাহার অন্তর্নিহিত শক্তি, চিরন্তন জিজ্ঞাসা কিসের জন্য? বিশ্ব সাম্রাজ্যের অংশীভূত হইয়া বিশ্বকে যদি না জানিতে পারে, মহাকালের অনাদি জীবনের স্ফুরণ হইয়া জীবনের সত্য যদি উপলব্ধি করিতে না পারে, তবে তাহার

জীবনের সার্থকতা কোথায়? জড়ের মত চেতনাবিহীন হইয়া অথবা অন্ধের মত নয়ন মুদিয়া পড়িয়া থাকিবার জন্যই কি তাহার সৃষ্টি হইয়াছে? শান্তা কেমন করিয়া স্পষ্ট অনুভব করিল, তাহা নয়। জ্ঞানের ক্ষেত্রে সে দেখিতে পাইতেছে বিপুল অনাবিষ্কৃত রাজ্য, হৃদয়ের ক্ষেত্রে দেখিতেছে অসংখ্য জীব-জীবনের অফুরন্ত আনন্দের আকাঙ্ক্ষা, শোণিতের তালে তালে অনুভব করিতেছে অসাধ্য সাধনের কর্ম্মপ্রেরণা। নিশ্চেষ্ট হইয়া বসিয়া থাকা কি সম্ভব? অগণিত সম্ভাবনা একসঙ্গে ছুটিয়া আসিয়া তাহার মনের মধ্যে ভিড় করিয়া সব এলোমেলো করিতে লাগিল।

বিশ্ববিদ্যালয়েব পরীক্ষা সাঙ্গ হইযা গেলে সে মনে করিতেছিল, ইহার পর কি করিবে? আজ দেখিতেছে—কাজেব অন্ত নাই। বিশ্বের বিদ্যালয যে চিরদিনের জন্য চিরমুক্ত রহিযাছে, সে কথাটা স্মরণ ছিল না। কৈশোরের প্রাবম্ভ হইতেই জগতের ডাক আসিয়া একটু একটু কাণে পৌছিতেছিল, আজ সে যেন আঘাত করিল আরও বেশী স্পষ্ট করিযা, আরও বেশী জোরে। দাবী এত বহুমুখী এবং এত ব্যাপক যে এতটুকু স্বল্প জীবনে তাহাকে সফল করিযা তোলা যে অসম্ভব! কিন্তু কাহাকে উপেক্ষা কবিযা কাহাকে গ্রহণ করিবে সে? হৃদয় এবং মস্তিষ্ক কাহাকেও তো অবহেলা কবা যায় না—দুইযের সমান অধিকাব, দুইযের সমান প্রয়োজন। দিশাহাবা হইয়া শান্তা ভাবিতে লাগিল। করিবার মত কাজেব অভাব নাই; শুধু কে করিবে এবং কি করিবে, ইহাই ভাবিবাব কথা।

সন্ধ্যার অন্ধকার গাঢ়তর হইযা মাথাব উপবে ঘনাইয়া আসিয়াছে। বাহিরে মহানগরীর কলকোলাহল—মনের মধ্যে বিরাট্ নিস্তব্ধতা।

ছাদের সিঁড়ির মাথায় দাঁড়াইয়া ঝি ডাকিল, “দিদিমণি, বাবু আপনাকে ডাক্‌চেন।”

স্বপ্নের মধ্য হইতে হঠাৎ চমকিয়া জাগিয়া শান্তা পিছনদিকে চাহিয়া বলিল, "আমাকে!—কাকাবাবু?"

"হাঁ, দিদিমণি।"

"যাচ্ছি।"

দোতালায় আসিয়া প্রিয়লালবাবুর লাইব্রেরী ঘরে ঢুকিয়া শান্তা দেখিল, তিনি সেখানে নাই। ঝি বলিল, "এখানে নয় দিদিমণি, নীচে ডাক্‌চেন।"

"নীচে!!" মনের মধ্যে কেমন যেন অস্বস্তি বোধ হইল। প্রিয়লাল-বাবু তাহাকে ডাকিয়া পাঠাইলেন—নীচে? ব্যাপারটির মধ্যে সাধারণ নিয়মের কিছু ব্যতিক্রম থাকিলেও ভয়ানক কিছুই ছিল না; তবু শান্তার কেমন ভয় ভয় করিতেছে। কাকাবাবুর অতিরিক্ত গাম্ভীর্য্য ও কাঠিন্য কোথায় যে কাহার কোন্ কার্য্যকলাপে ত্রুটিবিচ্যুতির সন্ধান পায়, পরিষ্কার বোঝাও যায় না, কারণ তিনি মুখে কিছুই বলেন না, অথচ অসন্তোষ মনের কোণে গাঢ় হইয়া থাকে।—এইটিই শান্তার কাছে ঠেকে মারাত্মক!

নীচে নামিয়া বসিবার ঘরের দরজার পর্দ্দার এপাশে দাঁড়াইয়া শান্তা একটু ইতস্ততঃ করিল। প্রিয়লালবাবু ডাকিলেন "এসো।"

ঘরে ঢুকিয়া শান্তা দেখে, কাকাবাবুর সামনে একটি অপরিচিত ভদ্রলোক। প্রিয়বাবু বিশেষ ভূমিকা না করিয়া বলিলেন, "ইনি শ্রীঅপরেশ মিত্র। গত সেপ্টেম্বরে ইনি উদ্যোক্তা হয়ে নারীশক্তিমন্দিরের প্রতিষ্ঠা করেচেন। তার ম্যানেজিং কমিটিতে মহিলার সংখ্যাই বেশী। তোমাকেও তার মধ্যে নেবার জন্যে ইনি এসেচেন। তা' আমি বলি—"

ভদ্রলোকটি বলিলেন, "যদি সম্ভব হয়, আপনাকে এর প্রেসিডেণ্ট কর্ত্তে চাই।"

শান্তা কাকাবাবুর কথার সুরে যেন একটা অনিচ্ছা ও অপ্রসন্নতার আভাস পাইল। যদিও আগন্তুক তাহা বুঝিতে পারেন নাই। বাহিরের

লোকের বুঝিবার কথাও নয়, কারণ রেশটি এত সূক্ষ্ম যে, অতিপরিচয়ের অভ্যস্ত কর্ণকুহরে ব্যতীত উহার আঘাত ঠিক বাজে না।

ভদ্রলোকটির দিকে চাহিয়া শান্তা দেখিল, বয়স চৌত্রিশ কি পঁয়ত্রিশ হইবে; তারুণ্যের কোঠা পার হইয়া গিয়াছেন, মুখের উপরে বেশ একটা পরিণত মনেব ছাযা পড়িয়াছে। কিন্তু তাহা সত্ত্বেও তাঁহার দীর্ঘ, বলিষ্ঠ দেহখানির সুগঠন এবং চোখের দৃষ্টির মধ্যে একটি পরিস্ফুট সতেজ ভাব। ঠোঁটের দুই পাশে কোন্ একটি বিশেষ রেখা তাঁহার মুখশ্রীতে যে বিশেষত্ব অর্পণ করিয়াছে, তাহা কি দৃঢ়তার, না যৌবনসুলভ আত্মবিশ্বাসের, শান্তা ঠিক বুঝিযা উঠিতে পারিল না। মোটের উপর, বাঙালী জীবনের পরিমাপ মতে তিনি এখন যৌবনের শেষ সীমায় গিয়া পৌঁছিযাছেন, ভিতরকার একটুখানি বিশেষত্ব না থাকিলে এতদিনে হয়ত প্রৌঢ়ত্বের কবলে পড়িয়া যাইতেন।—শান্তার মনে হইল, কোথায় যেন ইঁহাকে দেখিয়াছে, কিন্তু ঠিক মনে করিয়া আনিতে পাবিল না।

তাহাব মনে না থাকিলেও অপরেশ মিত্রের শান্তাকে ভাল করিয়া মনে ছিল নিশ্চযই। পযলা জানুয়ারী অতসীদের বাড়ী তিনি তাঁহাকে দেখিয়াছিলেন। অতসীর সঙ্গে অপরেশবাবুর আলাপ অনেক দিন হইতেই। তাহার মুখেই তিনি শান্তার গুণানুকীর্ত্তন বহুদিন শুনিয়াছেন। অতসী বলে—দেশের বা সমাজের কাজে শান্তার মত আন্তরিক উৎসাহ কম লোকেরই দেখা যায়; সে কথা বলে কম, অনুভব করে অনেক বেশী; সে যদি কখনও কাজে নামে, তবে তার মত আদর্শ কর্ম্মী আর পাওয়াই যাইবে না, ইত্যাদি। অপরেশবাবু হয়ত কিছু কিছু বিশ্বাস করিয়া থাকিবেন, শান্তার সঙ্গে চাক্ষুষ পরিচয় হইয়া ধারণা হয়ত একটু বদ্ধমূল হইয়াছে, অথবা এমনই একটা কিছু। সুতরাং প্রিয়লালবাবুর কাছে

সোজাসুজি চলিয়া আসিয়াছেন তাঁহার ভ্রাতুষ্পুত্রীকে সভ্য মনোনীত করিবার অনুমতি গ্রহণ করিতে।

এখানে তিনি যাহা বলিলেন, তাহা সংক্ষেপতঃ এই যে, নারীজাতির উন্নতিকল্পে যে প্রতিষ্ঠানটির উদ্ভব হইয়াছে, তাহার কর্তৃত্ব যথাসম্ভব নারীর উপরে নির্ভর করিলেই ভাল। এতদিন সুবিধামত মহিলাকর্ম্মী সব পাওয়া যায় নাই বলিয়া অনেকগুলিই কাজই কয়েকজন ভদ্রলোককে মিলিয়া করিতে হইয়াছে। সম্প্রতি ব্যারিষ্টাব-কন্যা শ্রীমতী অতসী এই সঙ্ঘের সেক্রেটারীর ভার গ্রহণ করিতে সম্মত হইয়াছেন এবং অনেকটা তাঁহার নিকট অবগত হইয়াই তিনি শান্তাদেবীর সহায়তা লাভ করিবার অভিপ্রায়ে তাঁহার সম্মতি লইতে আসিয়াছেন।

প্রিয়লালবাবু এদিকে বিশেষ রাজি ছিলেন বলিয়া বোধ হয় না। তিনি একটু আপত্তি প্রকাশ করিয়া বলিলেন—শান্তা স্বভাবতঃই একটু সঙ্কোচ-শীলা, বাহিরের কাজকর্ম্মে কখনও যোগ দেয় নাই, কাজেই।—কিন্তু অপরেশবাবু সে কথায় বিশেষ কর্ণপাত না করিয়া যুক্তি দেখাইলেন যে, আসল কাজকর্ম্ম যাহা কিছু তাহা তিনি স্বয়ং করিতে প্রস্তুত—যেমন এ কয়মাস করিয়া আসিয়াছেন; ইঁহাদের শুধু নামতঃ কার্য্য করিতে হইবে; বাহিরে ঘোরাফেরা বিশেষ কিছু প্রয়োজন হইবে না, মাঝে মাঝে শুধু দুই একটা মিটিংয়ে যোগদান করিতে হইবে মাত্র। প্রিয়লালবাবু তথাপি বলিলেন—কিন্তু শান্তা ডাক্তার হইলেও অল্প বয়স্ক, এ সব কাজের ভার কি একটু প্রবীণ মহিলার উপরে ন্যস্ত করিলেই ভাল হয় না?

অপরেশবাবু ছাড়িলেন না। তিনি বলিলেন—তাহা শান্তাদেবী নিশ্চয়ই পারিবেন, অনভিজ্ঞ হইলেও তিনি শিক্ষিতা মহিলা, দুই চারিদিনের মধ্যেই সব বুঝিয়া লইতে পারিবেন। তাঁহাকে একবার জিজ্ঞাসা করিয়াই দেখুন না তিনি নিজে রাজি আছেন কি না।—

শান্তার নিজে রাজি হওয়া-না-হওয়ার যে কোনও মূল্য থাকিতে পারে, এ কথাটি প্রিয়বাবুর কাছে নিতান্ত হাস্যকর! সে ছেলেমানুষ, সে বোঝে কি? বিশেষতঃ, তাঁহার পরিবারস্থ কাহারও মতামত যে তাঁহাকে লঙ্ঘন করিয়া চলিতে পারে, ইহা তাঁহার ধারণার আদৌ আসে না। তিনি দুই চারিবার নানারকম করিয়া অপরেশের প্রস্তাবটা প্রত্যাখ্যান করিবার চেষ্টা করিয়া অবশেষে অনিচ্ছাসত্ত্বেও শান্তাকে উপর হইতে ডাকিয়া পাঠাইলেন।

শান্তা কাকাবাবুর মনোভাব জানে, এক্ষেত্রেও অনেকটা বুঝিয়াছে; নিজে কি বলিবে ঠিক বুঝিতে পারিল না।

অপরেশ শান্তার দিকে ফিরিয়া বলিলেন, "আশা করি, আপনার কোনও আপত্তির কারণ হবে না! মিস্ চৌধুরী আপনার ইন্‌টিমেট্ ফ্রেণ্ড শুনেছি, তিনি এর সেক্রেটারীরূপে এটিকে সাহায্য কর্ত্তে রাজি হয়েছেন।"

শান্তা একটু ইতস্ততঃ করিয়া বলিল, "না, সে জন্যে নয়, তবে—" আসল কথা, মনে মনে যতই তাহার কর্ম্মস্পৃহা থাকুক্ না কেন, বাহিরে নামিয়া হৈচৈ করিয়া ব্যস্ততা দেখাইতে তাহার বড় লজ্জা করে। অধিকন্তু নিজের শক্তির ওজন না জানিয়া কোনও কাজে হস্তক্ষেপ করিতে তাহার কেমন কুণ্ঠা আসে।

মিঃ মিত্র বলিলেন, "আপনি নিজেও তো লাঠি ছোরা খেলায় পারদর্শী শুনেচি। আপনার তো তাহলে এমনিতেও এতে ইন্‌টারেস্‌টেড হওয়া উচিত!"

একথা আবার ভদ্রলোক জানিলেন কোথা হইতে? নিশ্চয় অতসীর কাণ্ড!—পিতার জীবিতকালে শান্তা এই জাতীয় শরীর চর্চ্চায় কিছুদূর পর্য্যন্ত অগ্রসর হইয়াছিল বটে, কিন্তু কলিকাতা আসিয়া অবধি আর সুবিধা হয় নাই, অনেক দিন হইতে ছাড়িয়া দিয়াছে।

শিষ্টতা সহকারে হাসিয়া শান্তা বলিল, "ওঃ, সে বহুকাল আগেকার কথা। ও কিছু নয়।"

প্রিয়লালবাবু প্রস্তাবটিকে শেষ করিয়া দিবার সুরে বলিলেন, "তার চেয়ে আমি বলি, আপনারা এঁর চেয়ে অভিজ্ঞতর কোনও মহিলাকে ধরুন।"

অপরেশ একটু ক্ষুণ্ণ হইলেন।

অপরিচিত এক ভদ্রলোক তাহার সহকর্ম্মিতার উপযাচক হইয়া উপস্থিত হইয়াছেন, ইঁহাকে প্রত্যাখ্যান করিতেও শান্তার সঙ্কোচবোধ হইতেছিল। অথচ কি বা করা যায়? পৃথিবীর কল্যাণের জন্য ক্ষুদ্র বৃহৎ যে কোনও কাজে সহায়তা করিতে পারিলে সে নিজেকে ধন্য মনে করে। আজ খোলা আকাশের নীচে সন্ধ্যার ঘনায়মান অন্ধকারের মাঝখানে দাঁড়াইয়া এই কয়েক মিনিট আগেকার অনুভূতি ও প্রেরণাগুলি এখনও যে তাহার মনের মধ্যে স্পন্দিত হইয়া ফিরিতেছে। কিন্তু জন-হিতকর অনুষ্ঠানের নামে যাহাদিগকে কোমর বাঁধিয়া নামিতে দেখা যায়, তাহাদের মধ্যে অনেকেরই মনে প্রকৃত জনসেবা অপেক্ষা ব্যক্তিগত প্রতিষ্ঠার আকাঙ্ক্ষা ও যশোলিপ্সা দেখিয়া দেখিয়া শান্তার কেমন ভয় হইয়া গিয়াছে, পাছে ইহাদের সঙ্গে সংস্পৃষ্ট হইয়া সে-ও ঐ শ্রেণীভুক্ত হইয়া পড়ে। কিন্তু অপরেশবাবুর একান্ত আগ্রহকে উপেক্ষা করিবার মত অপ্রিয় বাক্যটুকু যে তাহার মুখে যোগাইতে চায় না।

জোর করিয়া নিজের অনিচ্ছাকে দূর করিবার চেষ্টা করিয়া শান্তা একবার ভাবিল, সম্মতি দিলেই বা ক্ষতি কি? মানুষকে একটুখানি সাহায্য করিবার সুযোগ পাইলেও যদি তাহা না করে সে, তবে তাহার কেমন কর্ত্তব্যনিষ্ঠা?

কিন্তু তবু—!

দ্বিধার কারণ আরও একটু আছে, এবং সেইটিই প্রধান কারণ। শান্তা নিজেও তাহা বুঝিতে পারিল। সে জানে, কাকাবাবুর ইহাতে আপত্তি। তাঁহার বিরোধিতা করিতে কি সে সাহস করে? করিতে যাইবেই বা কেন? এই প্রতিষ্ঠানটিতে যোগ দিবার জন্য আগ্রহ তাহার এমন কিছুই নাই, যাহাতে সে এত বড় দুঃসাহসের কাজটি করিতে অগ্রসর হইবে। সে যদি অপরেশ মিত্রের প্রস্তাবে রাজি হইয়া যায়, তবে প্রিয়লাল বাবু মুখে হয়ত বলিবেন না কিছু, কিন্তু দিবারাত্র তাঁহার অভিভাবকত্বের তলায় থাকিয়া তাঁহার অপ্রসন্ন, কঠোরভ্রূভঙ্গি শান্তা সহ্য করিতে চায় না। এমনিই সে কাকাবাবুকে যা ভয় করে!

আচ্ছা, কাকাবাবুরই বা এত আপত্তি কেন? মেয়েদের ব্যায়ান-চর্চ্চাতে তাঁহাব কিছুমাত্র আপত্তি নাই, শান্তা জানে। কাজেই প্রতিষ্ঠানএর উদ্দেশ্যের সহিত তাঁহার কোনও বিরোধ থাকিতে পারে না। তবে?—জনসাধারণের কাজে যোগ দেওয়াতে যদি আপত্তি থাকিত, তবে তিনি নিজে কখনও তাহাতে অগ্রসর হইতেন না, অথচ শান্তা চিরদিনই শুনিয়া আসিতেছেন—প্রিয়বাবু অমুক অ্যাসোসিয়েশনের সভ্য, অমুক সোসাইটির প্রেসিডেণ্ট ইত্যাদি। তবে তাহার বেলায় এ আপত্তি কিসের? কোনই যুক্তিসঙ্গত কারণ খুঁজিয়া পাওয়া গেল না।

কিন্তু কাকাবাবু যাহা করিতে পারেন, তাহাই কি করিবার অধিকার তাহারও আছে? কাকাবাবুর সঙ্গে তাহার কি তুলনা হয়?

হয় না!! কেন হয় না? সে মেয়ে বলিয়া? শান্তার মনের মধ্যটা হঠাৎ শক্ত হইয়া উঠিল। এ কী রকম অন্যায়? অত্যন্ত অসঙ্গত, অবিচার! কিন্তু কি করিবে? প্রিয়লালবাবু অসঙ্গত কিছু বলিলেও তাঁহার বিরুদ্ধে উচ্চবাচ্য করিবার মত স্পর্দ্ধা তাহার কি আছে?

সে চুপ করিয়া টেবিলের উপরের কাগজপত্র লইয়া নাড়াচাড়া করিতে

লাগিল। অপরেশ ঈষৎ ক্ষোভের সহিত প্রিয়লালবাবুকে বলিলেন, "তাহলে এঁর সহায়তা কোনমতেই পাওয়া গেল না?"

প্রিয়বাবু একটু উৎসাহ দিবার সুরে বলিলেন, "এঁর চেয়ে অনেক বেশী সাহায্য অন্যের কাছে পাবেন আশা করি।"

অপরেশবাবু প্রায় উঠিবার উপক্রম করিয়া সোজাসুজি শান্তাকে উদ্দেশ করিয়া বলিলেন, "আপনার ফাইনাল্ ডিসিশান্‌টা আমায় জানিয়ে দিন ফাইগুলি।"

একটুখানি ইতস্ততঃ করিয়া শান্তা ধীরে ধীরে বলিল, "আচ্ছা, আমি রাজি।"

প্রিয়লালবাবু বিস্মিত হইয়া তাহার মুখের দিকে চাহিলেন।

মিত্র মহাশয় আনন্দিত হইয়া বলিলেন, "ভেরি মাচ্ ওব্লাইজ্‌ড্।— আপাততঃ আপনার বিশেষ কিছুই কর্ত্তে হবে না, 'মিস্ চৌধুরী' অনেকটা ভার নিয়েছেন। তাঁর কাছ থেকেই শক্তিমন্দিরের ম্যানেজমেণ্ট্ সম্বন্ধে ডিটেল্‌স্ সব জান্তে পারবেন। প্রয়োজন মত আমিও এসে আপনাকে ইন্‌ফরম্ কর্ত্তে পারব। আপনার কিছু ভাবতে হবেনা।"

## ১১

প্রিয়লাল সকালবেলা একবার কার্য্যোপলক্ষে বাহির হইয়াছিলেন। ফিরিতে বেলা হইল। প্রায় সাড়ে দশটায় বাড়ী ফিরিয়া ক্ষিপ্রহস্তে কাপড় ছাড়িয়া স্নানের উদ্যোগ করিবেন, দেখিলেন যথাস্থানে কাপড়চোপড় পাওয়া যাইতেছে না। উদ্দেশে পত্নীকে ডাকিয়া বলিলেন, "আমার তোয়ালে কোথায় রেখেচ? কাপড়ও দেখ্‌চি না যে!"

ঘর হইতে বাহির হইয়া সুষমা বলিলেন, "তোমার দেরী হচ্চে দেখে বাথরুমে রেখে এসেছি সব।—আমার ফ্রকের কাপড় এনেছ?"

হাসিয়া প্রিয়লাল বলিলেন, "একদম ভুলে গেছি।"

সুষমা রাগিলেন, "খুব করেছ! এই তিনদিন ধরে অনবরত তোমায় বল্‌ছি! এখন কি করি বল তো?"

প্রিয়লাল বলিলেন, "আজ বিকেলবেলা ঠিক এনে দেব।"

"বিকেলবেলা এনে দিলে তা নিয়ে আমার মুণ্ডু কোরব! বিকেলবেলা তো ওর ওখানে যেতেই হবে।"

নিজের ত্রুটি হইয়া গিয়াছে অস্বীকার করিবার আর উপায় নাই। প্রিয়লাল একমুহূর্ত্ত দাঁড়াইয়া একটু বিব্রত হইয়া ভাবিলেন। অতঃপর বলিলেন, "তা ভুলে গেছি এখন কি করব? আর কাউকে দিয়ে আনিয়ে নাও। আমার আর একটুও টাইম নেই, আমি নাইতে চল্লাম। এগারোটা পনরেতে ক্লাস।"

ব্যস্তসমস্ত ভাবে তিনি চলিয়া গেলেন।

সুষমা একবার শান্তার ঘরে ঢুকিয়া স্বামীর অমনোযোগিতার উপর

কিছুক্ষণ ঝাল ঝাড়িয়া রাগে গন্ গন্ করিতে করিতে আবার বাহির হইয়া আসিলেন।

বারান্দায় আসিয়াই দেখিলেন—সত্যকাম। সত্যকাম হাসিমুখে বলিল, "ব্যাপার কি বৌদি? কার চৌদ্দপুরুষ উদ্ধার করছেন?"

সুষমা একটুখানি হাসিয়া ফেলিয়া অনুযোগের সুরে উত্তর করিলেন, "আর কার? দেখ তো, আজ বিকেলবেলা আমার এক বন্ধুর বাড়ী নিমন্ত্রণ তার মেয়েব জন্মদিন উপলক্ষে, তাকে একটা কিছু প্রেজেণ্ট দিতে হবে তো? তাঁকে কদ্দিন ধরে বল্‌ছি একটা সিল্কের পিস এনে দাও—তো আজ অবধি এসে পৌছুল না! এখনও কাপড় পর্য্যন্ত হাতে না পেলে কখন্ সেটা সেলাই করব, কখন্ বা দেব?—ছিঃ, কি রকম বিশ্রী হবে!"

সত্যকাম জিজ্ঞাসা করিল, "এক্ষুণি চাই?"

বিরক্তি ও হতাশামিশ্রিত সুবে সুষমা বলিলেন, "আর চাই!"

সত্যকাম বলিল, "আমাকে দিন্ না—আমি এক্ষুণি এনে দিচ্ছি!"

প্রায় যেন অকূলে তরী পাইয়া সুষমা উৎসাহিত হইয়া উঠিলেন। তথাপি সৌজন্যের খাতিরে বলিলেন, "তুমি এনে দেবে কি! তোমাব এখন নাওয়া খাওয়ার সময় না?"

"[illegible]র আবার নাওয়া খাওয়ার সময়? আজকাল কি আর সমযের কিছু ঠিক আছে আমার?—দিন্ আমায। কি রকম কাপড় চাই আপনার?"

সুষমা একটু ইতস্ততঃ করিয়া রাজি হইলেন, "আচ্ছা তাহলে। যদি যদি দিশী সিল্ক ভালো পাও তবে তাই এনো—দেড় গজ। বুঝলে?"

"কি রং হবে?"

"টুক্‌টুকে লাল পাও ভালো, নয়ত যে কোনও রং তোমার পছন্দমতই এনো।" সুষমা টাকা বাহির করিতে দেরাজ খুলিলেন।

মাণিক সত্যকামের পাঞ্জাবীর আস্তিন ধরিয়া টানিয়া আব্দার করিল, "আমি তোমার সঙ্গে যাব সত্যকাকা।"

অর্দ্ধেক অন্যমনস্কভাবে অথচ সন্তর্পণে গরদের আস্তিনটি মাণিকের কবল হইতে ছাড়াইয়া লইতে লইতে সত্যকাম বলিল, "কোথায় যাবে? আমি বেড়াতে যাচ্ছি না তো—দোকানে যাচ্ছি।"

"দোকানেই যাবো তাহলে তোমার সঙ্গে।"

"আচ্ছা, মাকে জিজ্ঞেস করে এসো।"

বারান্দার ওদিক্ হইতে ছুটিয়া আসিয়া কালু বলিল, "ছোটকাকা —আমিও।"

ধমক্ দিয়া সত্যকাম বলিল, "যা যা শীগ্‌গির বাড়ী যা—মা বকবেন।"

সুষমা আসিয়া একটা পাঁচ টাকার নোট সত্যকামের হাতে দিলেন। মাণিক মায়ের আঁচল ধরিয়া বলিল, "মা, আমি সত্যকাকার সঙ্গে যাই?"

কালু এদিকে শক্ত করিয়া কাকার হাত ধরিয়াছে।

সত্যকাম নোটখানা হাতে লইয়া উভয় বালকের হাত এড়াইয়া দিল ছুট্; "খেলা কর বসে।—লজেন্স দেব।"

দিন দশেক হইল, সত্যকাম কলিকাতা আসিয়াছে। ইহারই মধ্যে সুষমাদের সঙ্গে বেজায় আত্মীয়তা জমাইয়া ফেলিয়াছে: যেন কতদিনের চেনা। একশ্রেণীর ছেলেমেয়ে দেখা যায় যাহাদের পরকে আপন করিতে বেশী সময় লাগে না। নদীর মত চঞ্চল তাহাদের গতি, নদীর মত মুখর হাস্য, নদীর মতই যে পথ দিয়া চলিয়া যায় চারিদিক একেবারে উর্ব্বর করিয়া দিয়া যায়। এই ধরণের জীবনগুলিই সাধারণতঃ মানুষের প্রিয় হয় বেশী, কারণ তাহা সকলকে সজীব করিয়া রাখে এবং তাহার পরিমাপ আয়ত্তের মধ্যে। জলাশয় হিসাবে নদীর চেয়ে সমুদ্রেরই শ্রেষ্ঠতা বেশী, কিন্তু সমুদ্রের অতল গভীরতার রহস্যোদ্ভেদ করিতে গিয়া মন বিস্ময়ে ও

আতঙ্কে যেন থমকিয়া দাঁড়ায়; তাহার চেয়ে সাধারণ জীবন-যাত্রার পক্ষে অনতিগভীর এবং গতিশীল প্রাণের মূল্যই বেশী। সত্যকাম এই ধরণের যুবক—প্রিয়ভাষী, স্ফূর্তিপ্রিয়, সদাই উচ্ছ্বসিত। তাহার একহারা ছিপ্‌ছিপে, লম্বা গড়ন এবং চঞ্চল চাহনি—সব কিছুই যেন ভিতরকার স্বভাবটিরই অনুমোদন করে। সুষমাকে প্রভার সমান আত্মীয়তার পর্য্যায়ে অধিষ্ঠিত করিতে তাহার দেরী হইল না। ইন্দুমতীকে বৌদি সম্বোধন করিলে নিতান্ত যেন তরুণের দলে আনিয়া ফেলা হয়, তাই তাঁহাকে তৎপরিবর্ত্তে বৌঠান্ বলিয়া ডাকিতে সুরু করিয়াছে। সুষমার সঙ্গে ঘনিষ্ঠতা ঘটিবার কারণ আরও একটু ছিল,—সুষমা নিজেও অনেকটা তাহারই মত লোকসঙ্গপ্রিয় ও অমায়িক।

আধঘণ্টাখানেকের মধ্যে সত্যকাম আসিয়া হাজির। হাত হইতে কাগজের মোড়কটা নামাইয়া রাখিয়া বলিল, "দেখুন দেখি, পছন্দ হল কি না?"

সুষমা সাগ্রহে তুলিয়া লইলেন, গেরুয়ার উপরে মস্ত মস্ত জাপানী পাখার ছাপ, "বা—এঁশ হয়েছে!"

মাণিক ছুটিয়া আসিয়া বলিল, "আমার লজেন্স কই?"

সত্যকাম তাহার পিঠ চাপড়াইয়া বলে, "রোস, দেব এখন।"

মাণিক তাহার পিঠে চড়িয়া বলিল, "দা—আ—আও।"

"বিকেলবেলা দেব।"

অত্যন্ত ক্ষুণ্ণ হইয়া মাণিক কাঁধ হইতে নামিয়া পড়িল।

সুষমা কাগজসুদ্ধ কাপড়ের ছিট্‌টি দেরাজে ঢুকাইতে ঢুকাইতে বলিলেন, "ভাগ্যিস্ আমার এমন কাজের ঠাকুরপোটি পেয়েছি।"

হাসিয়া সত্যকাম বলিল, "ঈস্!"

টেবিলের কাছে বসিয়া শান্তা একখানা চিঠি পড়িতেছিল। অতসী লিখিয়াছে—আজ একবার তাহাদের ওখানে যাইতেই হইবে। অনেকদিন শান্তা যায় নাই, তাহার সঙ্গে অনেক গল্প জমা হইয়া আছে। তা ছাড়া অতসী দুই একদিন পরে দার্জ্জিলিং বেড়াইতে যাইবে, মাস দুই সেখানে থাকিবার কথা। সুতরাং ইহার মধ্যে একদিন দেখা না হইলেই নয়। অতসী তাহার জন্য 'কার' পাঠাইয়া দিবে ঠিক করিয়াছিল, কিন্তু ব্যারিষ্টার মহাশয়ের অপরিহার্য্য প্রয়োজনবশতঃ সেখানা বিকালবেলা খালি পাওয়া যাইবে না, কাজেই সে শান্তাকে স্বয়ং আসিতে অনুরোধ জানাইতেছে। মোটের উপর শেষ কথা এই যে, যেমন করিয়াই হউক, আজ তাহার আসা চাই-ই, নইলে অতসী ভয়ানক রাগ করিবে।

চিঠিখানা খামের মধ্যে পুরিতে পুরিতে শান্তা দরজার দিকে চাহিয়া দেখিল, সত্যকাম। পরণে তার পাৎলা ফিন্‌ফিনে পরিষ্কার একখানি সরুপেড়ে ধুতি, গায়ে ধবধবে শাদা পাঞ্জাবী, প্রত্যেকটি ভাঁজ যেন সদ্য খোলা হইয়াছে, গলার বোতামটাও খোলা। আধুনিক কায়দা-কানুনের কোথাও এতটুকু ব্যতিক্রম হয় নাই। শান্তা যখনই তাহাকে দেখে, আশ্চর্য্য হইয়া ভাবে, সর্ব্বক্ষণ বেশভূষায় এমন পারিপাট্য ছেলেটি বজায় রাখে কেমন করিয়া?

সত্যকাম সুষমার উদ্দেশ্যে যাইতেছিল। শান্তার দরজার কাছাকাছি হইতেই তাহার গতি মন্থর হইল, সত্যকাম ঘুরিয়া দাঁড়াইল, মুহূর্ত্তকাল দাঁড়াইয়া ইতস্ততঃ করিয়া বলিল, "গেজেট এনেছি, দেখবেন?"

শান্তা দেখিল, সত্যকামের হাতে এক তাড়া কাগজ।

উৎসুক হইয়া বলিল, "কই, দেখি!" নিজের পরীক্ষা পাশের সংবাদ বহুপূর্ব্বেই শান্তার জানা ছিল, তবু পরীক্ষার্থীর গেজেটের উপর বিষম লোভ।

সত্যকাম ঘরে ঢুকিল। টেবিলের উপর গেজেট নামাইতেই শান্তা সর্ব্বাগ্রে খুঁজিয়া বাহির করিল ইংরাজী অনার্সের তালিকা। অতসী প্রথম শ্রেণীর সম্মান লাভ করিয়াছে—করিবে যে তাহা শান্তা আগে হইতেই জানে—তবে একেবারে নীচে। ঠিক তাহার নামের নীচেই দ্বিতীয় শ্রেণীর প্রথম স্থানে যে নামটি চোখে পড়িল, তাহার তলায় আঙুল দিয়া শান্তা সত্যকামের দিকে মুখ তুলিয়া বলিল, "এ আপনি, না?"

সত্যকাম হাসিল।

শান্তা দেখিয়া চলিল। আর সত্য টেবিলের গায়ে ঠেস্ দিযা একটু হেলিয়া দাঁড়াইয়া চারিদিকে ছড়ানো এলোমেলো বইগুলির মধ্যে আঙুল নাড়াচাড়া করিতে লাগিল।

সত্যকাম স্বভাবতঃ বাক্‌পটু। মনের ভিতরটা অত্যন্ত সরস, সুতরাং উর্ব্বর; কাজেই তাহাতে কথার অঙ্কুর ডালপালাসমেত গজাইযা উঠিতে কিছুমাত্র বিলম্ব হয় না, একটিবার বীজ পড়িলেই হইল। কিন্তু শান্তার সম্মুখে আসিযা সে অদ্ভুতভাবে বাক্যহীন হইয়া পড়ে, কারণ শান্তা নিজে বড় কম কথা কয়। তাহাকে দেখিলেই সত্যকাম অনুভব করে, সে যেন বড় বেশী দূরে। বাস্তবিক পক্ষে, শান্তা যে কথা বলিলে উত্তর দেয় না, অথবা সত্যকামের সান্নিধ্য হইতে নিজেকে বাচাইয়া বাঁচাইয়া চলে, তাহা নয়। সত্য স্বয়ংও এ অপবাদ তাহাকে দিতে পারে না। যে কয়টা কথা শান্তা এ পর্য্যন্ত তাহার সঙ্গে বলিয়াছে সত্য গুণিয়া গুণিয়া দেখিয়াছে, তাহার প্রত্যেকটি হাসিমুখে—কোথাও রূঢ়তা, অহঙ্কার অথবা সঙ্কোচ প্রকাশিত হয় নাই। তবু কেন যেন তাহাকে এত গম্ভীর ও আয়ত্তের বাহিরে মনে হয়, সত্যকাম বুঝিতে পারে না। শান্তা সাধিয়া কখনও

তাহার সহিত কথা বলে নাই—তেমন প্রয়োজনই বা হইয়াছে কই ? এবং প্রয়োজন না হইলে শুধু গল্পের খাতিরে গল্প করিবার মত ঘনিষ্ঠতাও তাহার সঙ্গে শান্তার হয় নাই। কিন্তু কেন যে হয় নাই, তাহাই সত্যকামের কাছে ভাবিবার বিষয়। শান্তার সঙ্গে কথা বলিতে হইলে চিন্তা করিয়া প্রসঙ্গ আবিষ্কার করিয়া লইতে হয়। সত্যকাম অগ্রসর হইয়া তাহার সহিত কথা পাড়িবে, তবে তাহার তরফ হইতে প্রত্যুত্তর মিলিবে। এ রকম করিয়া কাঁহাতক পারা যায় ? মাঝে মাঝে ইহাতে সত্যকামের অস্বস্তি বোধ হইতে থাকে। কিন্তু বাদ দিতেও পারে না, শান্তার ঐ বিশেষত্বটুকুর জন্যই। এ যাবৎ যেখানেই যাহাদের সঙ্গে সে মিলিত হইয়াছে, আপনার প্রাণপূর্ণ গতিবেগে সকলকে ভাসাইয়া লইতে দেরী হয় নাই। এইখানে বাধা পাইয়া নদীস্রোতের মতই তাহার মধ্যে ঘূর্ণাবর্ত্ত জাগিয়া উঠিতেছে। সহজে যদি নিজের পথে বহিয়া যাইতে পারিত, তবে সত্যকামের মনে শান্তার প্রতি বিশেষ দৃষ্টিপাত করিবার কোনও সম্ভাবনা হয়ত ছিল না। কিন্তু কার্য্যতঃ এমনই দাঁড়াইয়াছে যে, শান্তার প্রতিই লক্ষ্য পড়ে তার সব চেয়ে বেশী। নিজের সঙ্গে তাহার প্রভেদ এত অধিক যে, সত্যকাম বুঝিয়া উঠিতে পারে না, তাহার সাথে কেমন ব্যবহার করিতে হইবে।

খানিক পরে সত্যকাম বলিল, "আপনি ফিলজফি অনার্স নিলেন কেন ? খুব ভালো লাগে বুঝি ?"

"হ্যাঁ—খুব।"

"আমার কিন্তু মোটেই না।"

শান্তা একটু হাসিল।

একটু পরে আবার সত্যকাম জিজ্ঞাসা করে, "এম্-এ পড়বেন ?"

শান্তা বলিল, "না—হবে না।"

"কেন ?"

কাকাবাবু অথবা মা, কেহই যে তাহাকে ইউনিভার্সিটিতে গিয়া পড়িতে দিতে সম্মত নহেন, তাহা শান্তা জানে। কেন—তাহাও জানে। এমন করিয়া তাহার পড়াশুনাতে বাধা পড়াতে তাহার মনের মধ্যে ক্ষোভ রহিয়াছে প্রচণ্ড। কিন্তু গুরুজনদের এই প্রাচীনোচিত সঙ্কীর্ণতাকে লোকের কাছে প্রচার করিয়া ফিরিতে তাহার সাধ নাই—অবর্ত্তব্য বলিয়া মনে হয়। সে বলিল, "এম্‌নিই।"

কথা আর বেশীদূর অগ্রসর হইল না।

বিকালবেলা সেদিন শান্তা সকাল সকাল হাত মুখ ধোওয়া শেষ করিল। প্রিয়লালবাবু কলেজ হইতে ফিরিলেই তাঁহার কাছে অতসীর আহ্বানপত্রের কথা বিবৃত করিয়া তাঁহার সহিত রওনা হইবে। অতসী কি কি বই চাহিয়াছে,সেগুলি আলমারী হইতে খুঁজিয়া বাহির করিয়া গুছাইয়া রাখিল। চুল বাঁধিয়া কাপড়-চোপড় নামাইয়া একবার ইন্দুমতীর কাছে আসিয়া বসিল. "আজ বোধ হয় ফিরতে একটু রাত হবে মা।"

কিন্তু প্রিয়বাবু এখনও ফিরিতেছেন না যে। অন্যান্যদিন চারিটার বেশী কিছুতেই হয় না, আজ সাড়ে চারিটাও বাজিয়া গিয়াছে। যেখানে অতি আশা সেখানে ভোজন নষ্টই হয়—শাস্ত্রের বচন। শান্তা মনে করিল, তাহার ভাগ্যেও বুঝি আজ তাই। খানিকক্ষণ জানালার কাছে দাঁড়াইয়া থাকিয়া সে সুষমার কাছে গিয়া বলিল, "কাকীমা, কাকাবাবু আজ এত দেরী করচেন কেন বল্‌তে পারো ?"

"আজ ওঁদের প্রোফেসার্স যুনিয়ান্ না-কি একটা আছে রে!"

উৎকণ্ঠিত হইয়া শান্তা জিজ্ঞাসা করিল, "ফিরতে কত দেরী হবে জানো ?"

"সন্ধ্যে নাগাৎ ফিরবেন বোধহয়।—কেন রে ?"

শান্তা বলিয়া উঠিল, "সর্ব্বনাশ !"

সুষমা জিজ্ঞাসা করিলেন, "কেন বল্ তো ?"

"বাঃ, অতসীর ওখানে যেতে হবে যে আমার! কাকাবাবু না এলে নিয়ে যাবে কে ?—"

সুষমার মনে পড়িয়া গেল, "ও-হো ! তাইত !"

সন্ধ্যার সময় কলেজের পরিশ্রমের পর বাড়ী ফিরিলে আবার যে তৎক্ষণাৎ প্রিয়বাবুকে কাজে পাঠানো সেটা বড়ই অসঙ্গত হইবে, ব্যাপারটিও এমন অত্যাবশ্যক কিছুই নয়। এজন্য তাঁহাকে বিরক্ত করিতে শান্তার সঙ্কোচও হইবে, সাহসেও কুলাইবে না। সে একটু বিব্রত হইয়া পড়িল। না গেলে অতসী সত্যই রাগ করিবে, ইহাও ভাবিবার কথা। অতসী তো বোঝে না, তাহার মত শান্তার সর্ব্বদা সর্ব্বত্র স্বচ্ছন্দ গতি নাই—তাহাকে সব-কিছুর জন্যই অন্যের মুখাপেক্ষা করিয়া থাকিতে হয় !

ক্ষুণ্ণমনে শান্তা বলিল, "কি করব তাহলে, বলনা কাকীমা ?"

"আর একটু অপেক্ষা করে ছাখ্ না,—আমি দেখ্ছি—উনি না এলে আর কি বন্দোবস্ত করা যায়।"

শান্তা কতক্ষণ ঘুরিয়া ফিরিয়া প্রায় হতাশ হইয়া ছাদে চলিল। রেলিংয়ে ভর করিয়া ঝুঁকিয়া দাঁড়াইয়া রহিল—কাকাবাবু কখন্ আসেন। আসিলেও আজ আর যাইবার বিশেষ ভরসা নাই। রাস্তায় গাড়ীঘোড়া, মোটর ট্রাম কত ছুটিতেছে—একটা কিছু আশ্রয় করিয়া সে সোজাসুজি চলিয়া গেলেই তো পারিত। এত হাঙ্গামা কেন? অনর্থক কেন যে মানুষ এত অসুবিধার সৃষ্টি করিতে ভালবাসে। না যাইতে পারিলে তাহার এবং অতসীর মনস্তাপ, অথচ লইয়া যাইতে হইলে কাকাবাবুর বৃথা পরিশ্রম।

পিছন হইতে সত্যকাম কথা কহিল, "ইন্টেরাপ্ট্ কর্ত্তে পারি ?"

বিশেষ চমকিত না হইয়া ধীরে পশ্চাৎ ফিরিয়া শান্তা বলিল, "কেন ?"

সত্যকাম একটু অপ্রতিভ হইয়া পড়িল। থতমত খাইয়া বলিল, "না—কিছু নয়। এম্‌নি।"

শান্তা একটুখানি হাসিয়া আবার আগের মত রাস্তার দিকে মুখ ফিরাইল।

সঙ্কোচে ও ক্ষোভে সত্যকামের মনটা যেন একটু কেমন করিয়া উঠিল। করিবার কথাও। অন্য কেহ যদি তাহার উপস্থিতিকে এমন করিয়া অবহেলা করিত, তাহা হইলে হয় আপনার সহজ চাঞ্চল্যের অপ্রতিহত গতিতে মুহূর্ত্তমধ্যে সে তাহাকে জয় করিয়া লইত, নয় ও অসন্তুষ্ট ও অবমানিত হইয়া তৎক্ষণাৎ প্রস্থান করিত। কিন্তু শান্তার কথা স্বতন্ত্র! শান্তার নির্লিপ্ত ব্যবহার তাহার অনেকটা অভ্যস্ত হইয়া গিয়াছে, এ যে ইচ্ছাকৃত উপেক্ষা নয়, অন্ততঃ এটুকু সত্যকাম বুঝিতে পারে। তাই সান্ত্বনা!

একটু চুপ করিয়া দাঁড়াইয়া থাকিয়া সে বলিল, "কেউ আসবেন নাকি ? কারো জন্যে ওয়েট্ কর্চ্ছেন মনে হচ্ছে ?"

"দেখচি কাকাবাবু আসেন কিনা। আমার এক বন্ধুর বাড়ী যাওয়ার দরকার ছিল, কাকাবাবু এলে পরে যাওয়ার ব্যবস্থা করব।"

"মিস্ চৌধুরী বুঝি ?"

হাসিয়া শান্তা বলিল, "কি করে জান্‌লেন ?"

সত্য হাসিয়া উত্তর করিল, "চোখ, কাণ, বুদ্ধি সবই একটু একটু আছে, তাই!"

রাস্তার দিকে চাহিয়া চাহিয়া শান্তা উদ্‌গ্রীব, পরে অধৈর্য্য হইয়া উঠিল।—"নাঃ, আজ আর হবেনা। ভারি মুস্কিলেই পড়লাম দেখ্‌চি!"

সত্যকাম বলিল, "খুব দরকার বুঝি ?"

"দরকার ? হ্যাঁ—একরকম দরকারই ছিল বটে।"

"চলুন না, আমি দিয়ে আস্‌তে পারি। অবশ্যি যদি আপনার আপত্তি না থাকে।—"

শান্তা বিপদে পড়িল। ইতস্ততঃ করিয়া বলিল, "না—আমার—আমার আর আপত্তি কি ? তবে—থাক, আপনি মিছিমিছি আবার যাবেন কি কর্ত্তে ?"

"থাক্ তবে।"

সত্যকামের ছোট্ট এই কথাটুকুর ভঙ্গিতে একটা খোঁচা ছিল, শান্তার কাণে গিয়া তাহা বিঁধিতে দেরী হইল না। ব্যস্ত হইয়া সে বলিল, "আমার তেমন বেশী জরুরী দরকার নেই সত্যি।"

আসল কথা শান্তা জানে। প্রিয়বাবু কখনই তাহাকে এত অল্পদিনের পরিচয়ে সত্যকামের মত অনাত্মীয় যুবকের সঙ্গে একাকী কোথাও যাইতে দিতে রাজি নহেন। সে যদি এখন সত্যকামের সাথে অতসীদের বাড়ী চলিয়া যায়, তাহা হইলে প্রিয়বাবু তাহার মুখের সামনে হয়ত কিছু ভৎর্সনা নাও করিতে পারেন। কিন্তু তাহার আচরণ সম্বন্ধে প্রিয়বাবুর মনের মধ্যে যে বিন্দুমাত্র সংশয় লুকাইয়া থাকিবে, ইহা শান্তার দুঃসহ। তাহাতে তাহারও অপমান, বেচারী সত্যকামেরও অপমান। সুতরাং উপায় নাই।

সত্যকাম আর কোনও কথা কহিল না—চুপ করিয়া রহিল। মনের মধ্যে ভারি রাগ হইতেছিল। বাল্যকাল হইতে অতি আদরে প্রতিপালিত সে সহজেই বড় অভিমানী—কাহারও এতটুকু অনাদর বা উপেক্ষা সহিতে পারে না। এই মেয়েটি কি বলিয়া তাহাকে অবহেলা দেখাইতে সাহস করিল ? অবিশ্বাস করিল ? কথাগুলি বারবার মনের মধ্যে ঘুরাইয়া ফিরাইয়া পঞ্চাশ রকমের তাৎপর্য্য ব্যাখ্যা করিয়া সত্য তিল জমাইতে জমাইতে তাল গড়িতে বসিয়া গেল।

কতক্ষণ রেলিংয়ের নীচের উঁচু জায়গাটা পায়ের চটি দিয়া ঘসিতে ঘসিতে খানিকটা চুণ সুরকি বাহির করিয়া ধীরে ধীরে মাথা তুলিয়া বলিল, "আমরা আর মানুষ নই, না?"

এইটুকু ক্ষুদ্র ব্যাপারের প্রত্যাখ্যানের মধ্যে সত্যকামের মনুষ্যত্বের এমন কি অবমাননা ঘটিল, শান্তা অর্দ্ধেক বুঝিল, অর্দ্ধেক বুঝিল না। বুঝিল এইটুকু যে, এই প্রত্যাখ্যানের মূলে প্রিয়লালবাবুর পক্ষে যাহা কারণ, সেই মনস্তত্ত্বের সূক্ষ্ম বিশ্লেষণ করিয়া দেখিলে যে কোনও সুসভ্য মানুষের পক্ষেই অপমানকর হয়, অন্ততঃ তাহার নিজের পক্ষে তো! সত্যকামও যদি সেই অপমান অনুভব করিয়া থাকে, তাহা অস্বাভাবিক বা অসঙ্গত নয়। কিন্তু বুঝিতে পারিল না এই যে, সত্যকামের মত চঞ্চল ও লঘুস্বভাব তরুণটি এতখানি তলাইয়া দেখিল কি করিয়া, এবং তলাইয়া দেখিবার প্রয়োজনই বা কি ছিল?

সত্যকে ভুলাইবার চেষ্টায় শান্তা হাসিয়া বলিল, "খুব বেশী বকম মানুষ বলেই তো আপনাদের অনর্থক কষ্ট দিতে লজ্জা করে। আমার তো এমন কিছু দরকার নেই। বন্ধুর বাড়ীতে যাচ্ছি—বুঝতেই পাবেন—"

অন্যমনস্কভাবে রাস্তার দিকে চাহিয়া সত্য বলিল, "ওই প্রিবাবাব আসছেন।—যান্, এবারে যেতে পারবেন।"

১৩

কতকগুলি চিঠিপত্র, কাগজ, নামের তালিকা ইত্যাদি গুছাইয়া রাখিতে রাখিতে অতসী বলিল, "নাও, এবারে কিছুদিনের মত কাজ-কর্ম্মের ভার তুমি বুঝে নাও, আমি পালাই।"

শান্তা হাসিয়া বলিল, "ফন্দি মন্দ নয়। নিজে উদ্যোগ করে কাজ আরম্ভ করে শেষে বেচারী আমাকে ফাঁপরে ফেলা কেন?"

"আ—ভারী তো দুটো মাস! তুই ভাই সত্যি একরকম ফাঁকি দিয়ে দিয়েই নেতৃত্ব করছিস্।"

"ফাঁকি দিতে পারলে কে ছাড়ে বল্?"

অতসী বলিল, "না সত্যি। তুই মোটে যেন গা করছিস্ না, কেন বল্ তো?"

"সত্যি কথা বল্ব, অতসী? আমার প্রথমদিন থেকেই এ সবের মধ্যে ঢোক্‌বার তেমন আগ্রহ ছিল না। রাগ করিস্ নি ভাই।"

"তবে তোকে ঢুকতে কে বলেছে শুনি?"

হাসিয়া শান্তা উত্তর করিল, "তুমিই!"

"কক্ষণো না!"

"সত্যি বল্‌ছি!—তুই এ শক্তিমন্দিরের সেক্রেটারী হয়েছিস্ না নিঃসন্দেহ ভালোই হবে, এই ভরসায়ই এলাম।"

কৃত্রিম অবিশ্বাস দেখাইয়া অতসী বলিল, "আঃ—হা হা!—আচ্ছা, এলিই যখন, তখন দরদ দিয়ে খাট্‌ছিস্ না কেন শুনি?"

অতসীর মুখের দিকে চাহিয়া শান্তা এবার বলিল, "প্রাণ দিয়ে খাট্‌তে ইচ্ছে করে তার জন্যে, যা দিয়ে মনোমত ফল পাব বলে আশা হয়। তুই

তো জানিস্, আমি চাই মানুষের দুঃখময় জীবনের একটা আমূল প্রতীকার। চারদিকে দেশ জুড়ে, জগৎজুড়ে অনবরত যে ব্যথার কান্না শুনছি, একেই যদি নির্ম্মূল কর্ত্তে না পারি, তবে কোন্ কাজে কি লাভ? এই যে শক্তি-মন্দিরের কাজে আমরা যোগ দিয়েছি, এতে কি সে উদ্দেশ্য সিদ্ধ হতে পারে বলে তোর মনে হয়?"

অতসী বলিল, "গোড়াতেই অতবড় আশা করাটা তোর অন্যায় ভাই। যতটুকু করা যায় সেই লাভ। আমরা কত বড়ই বা মানুষ—একেবারে একদিনেই পৃথিবীসুদ্ধু ওলট্পালট্ করা কি আমাদের কাজ?"

"সে কথা আমিও অস্বীকার করিনে। শুধু ছোট কাজ কেন—সবার চোখের আড়ালে অজানা থেকে কাজ কর্ত্তেও আমার আপত্তি নেই। পৃথিবী সুদ্ধু লোককে আনন্দ দিতে নাই-ই পারলাম, যদি শুধু একটিমাত্র মানুষকেও সত্যিকার আনন্দের স্পর্শ অথবা সন্ধান দিয়ে যেতে পারি, তাতেই আমার জীবন ধন্য মনে করব। কিন্তু আমি বলতে চাই কি জানিস্? সত্যিকার আনন্দের—চিরন্তন সুখের প্রতিষ্ঠা কর্ত্তে হলে যে পথের দরকার, আমাদের এই কাজ কি সে পথে চলছে?"

অতসী তাহার সহিত ঐকমত্য স্বীকার করিতে পারিল না। জিজ্ঞাসা করিল, "আনন্দের প্রতিষ্ঠা কর্ত্তে হলে কোন পথটা তুই উপযুক্ত ঠাউরেছিস্ বল্ তো?"

"সেইখানেই তো খট্কা। বুঝতে কিছুই পারছি না, কেবল ক্রমাগত বুঝবার চেষ্টাই করছি।"

"চেষ্টা কর্ত্তে কর্ত্তেই যদি জীবনটা সারা হয়ে যায়, তবে কাজ করবি কবে ভাই?"

শান্তা বলিল, "তাহলে কাজ করাই হবে না!"

হাল ছাড়িয়া দিয়া অতসী বলিল, "তবে দেখচি, তোর এর মধ্যে আসাই ভুল হয়েচে ! কেন এলি ভাই ?"

শান্তা হাসিয়া বলিল, "ঐ যে বল্লাম !—নারে, আরো একটা কারণ ছিল। অপরেশবাবু নেহাৎ অপরিচিত এক ভদ্রলোক হয়ে যে-রকম পীড়াপীড়ি আরম্ভ করলেন, তাঁকে ফেরাতে বড্ড লজ্জা করল। কাজটাতে যখন দোষের কিছুই নেই, তখন প্রত্যাখ্যান করে অনর্থক একটি লোককে অপ্রীত করি কেন ?"

অতসী বলিল, "তবু যা হোক ?"

চেয়ারের হাতলের উপর দিয়া অনাবৃত সুগোল বাহুখানি এলাইয়া দিয়া সে একটু হেলিয়া বসিল।

মুহূর্ত্ত কয়েক জানালা দিয়া আনমনে বাহিরের দিকে চাহিয়া থাকিয়া শান্তা বলিল, "সে যাক গে'।—তুই এ ক'মাসে অনেক অনেক নাকি ছবি এঁকেছিস্, আমাকে দেখাস্‌নি তো ?"

"আজকে সব দেখাব'খন। তোকে না দেখালে আমার আর্টের তারিফ করবে কে ?"

স্মিতমুখে শান্তা উত্তর করিল, "তাই তো !"

"জানিস্ আমার এ কদিনে আরও কত বিদ্যে বেড়ে গেছে ?"

"কি রকম ?"

অতসী উঠিয়া গিয়া কাচের কবাট্-লাগানো আলমারীটা খুলিয়া বাহির করিয়া আনিল খান দুই মখ্‌মলের আস্তরণ। শান্তা সাগ্রহে হাত বাড়াইয়া ভাঁজ খুলিয়া ফেলিল—সোণার সূতায় আঁকা পদ্মবনের কোণ ঘেঁসিয়া প্রকাণ্ড রাজহংসী। বাস্তবিক, শিল্পকারিণীর নিপুণতা আছে স্বীকার করিতেই হইবে। রঙের বৈচিত্র্য নাই, অথচ আলো ছায়ার রেখাগুলি কেমন জীবন্ত হইয়া ফুটিয়া উঠিয়াছে।

শান্তা প্রশংসাভরে বলিল, "বা—বাঃ !"

অতসী বলিল, "আর একটা কি করব জানিস্ ?—মনে নেই, সেবার আর্ট গ্যালারীতে একটা ছবি দেখেছিলাম—সেই যে মাটিতে মুখ লুকিয়ে কাঁদ্‌ছে এক পূজারিণী, পাশে পড়ে রয়েছে ছিন্নবীণা ?"

শান্তা কৌতুক করিয়া বলিল, "বেজায় রকম কবিত্ব হবে দেখ্‌চি !"

অতসী হাসিল। সেলাইগুলি আবার ভাঁজ করিয়া যথাস্থানে বিন্যস্ত করিতে করিতে বলিল, "সব চেয়ে বেশী কবিত্ব যেটাতে হবে, সেটা তোকে প্রেজেণ্ট করব ঠিক্ করেছি—তোর বিয়েতে।"

শান্তা হাসিল, "তা মন্দ কি ?"

কি ভাবিয়া হঠাৎ জিজ্ঞাসা করিল, "তুই বিয়ে করবি অতসী ?"

কৌতুকহাস্যে সে উত্তর দিল, "নিশ্চয়।"

"সত্যি ?"

"কেন নয় ?"

পরিহাস ছাড়িয়া দিয়া আন্তরিক ভাবে শান্তা বলিল, "বিয়ে করলে তোর আদর্শের বিকাশের পক্ষে কোনও বাধা হবে বলে মনে হয়না ?"

"বাধা ? কেন ভাই ?" অতসী বিস্ময়ের সঙ্গে বলিল, "পৃথিবীতে যত কিছু বড় কাজ দেখ্‌চি, সবই কি বিবাহিত লোকেই সাধারণত কর্চ্ছেনা ?"

"বিবাহিত লোকে করচে বটে, কিন্তু বিবাহিত স্ত্রীলোকে করচে কিনা দেখতে হবে !"

অতসী বলিল, "তার মানে হচ্ছে—এখন পর্য্যন্ত বড় বড় কাজের মধ্যে মেয়েদের সংখ্যা এম্‌নিতেই কম, কাজে কাজেই বিবাহিতের সংখ্যা আরও কম। তবু তো দেখাতে পারি মাদাম কুরী বিবাহিত, উভয়ভারতী মণ্ডনমিশ্রের স্ত্রী।"

শান্তা চুপ করিয়া ভাবিল। বলিল, "আমার মনে হয়, ওদের

এক্‌সেপ্‌শন্যাল্‌ মেরিট্‌। এরকমটা আশা কর্ত্তেই পারি না। আমি তো বলি, মেয়েদের মধ্যে যে পুরুষের সমান প্রতিভার বিকাশ দেখা যায় না, তার কারণ—বিয়ে কর্লেই মেয়েদের মস্তিষ্ক-চর্চ্চার পক্ষে অলঙ্ঘ্য বাধা পড়ে, অথচ সাধারণ নিয়ম অনুসারে বিয়ে প্রায় সবাই করে। খুব সাধারণ দু' একটা কথা কল্পনা করেই দেখ না—কাণ্ট্‌ তাঁর দার্শনিক উপলব্ধিতে পাগলের মত ঘরছাড়া উদাসভাবে ঘুরে ঘুরে বেড়াতে পারেন ক্ষতি নেই, কিন্তু ঘরে যদি গিন্নী থাকেন এক রেজিমেণ্ট্‌ ছেলেপুলে নিয়ে, তবে তাঁকে তো আর অমন উদাসিনী সাজ্‌লে চলবে না। আইন্‌ষ্টাইন্‌ দরজা ভেজিয়ে নিরালা ঘরে নিজের গণিতগবেষণার বিপ্লবতরঙ্গে যখন দিশেহারা হয়ে থাকেন, তাঁর স্ত্রীকে তখন তো লক্ষ্মী বৌটি সেজে গৃহস্থালীর বন্দোবস্তে মন দিতে হয়—স্বামী তাঁর বিজ্ঞানমন্দির থেকে উঠে এসে কি খাবেন! এ নইলে তো সর্ব্বনাশ!" একটু হাসিয়া বলিল, "আমার খুব বিশ্বাস এর অভাবেই আইন্‌ষ্টাইন্‌ তাঁর প্রথমা গণিতজ্ঞা স্ত্রীকে বরদাস্ত কর্ত্তে পারলেন না।"

অতসী ঠিক উপযুক্ত প্রতিবাদ হঠাৎ খুঁজিয়া পাইল না। তবু অবিলম্বে চট করিয়া বলিল, "ইচ্ছে থাকলে অর্থাৎ মনের জোর থাক্‌লে কোনও কিছুতেই আটকায় না। মেয়েদের উচিত বিবাহিত জীবনে তাদের বাইট্‌ এ্যাসার্ট করা।"

"মনের জোর থাকলে সব বাধাই যদি অতিক্রম করা যায়, তবে বিয়ের প্রলোভনটাই বা যাবে না কেন ভাই? আমার কিন্তু মনে হয়, বিয়ে করে দশগণ্ডা সন্তান-সন্ততি নিয়ে তারপরে মনের জোর খাটাতে গিয়ে তাদের দায়িত্বের প্রতি অবহেলা দেখানোর চেয়ে গোড়াতেই থামা ভালো। বিয়ে না করাতে কোনও ক্ষতি তো নেই?"

নিজের আন্তরিক বিশ্বাসের জন্যই, না তর্কে জয়লাভ করিবার খাতিরে, না শান্তাকে চটাইবার লোভে, বলা শক্ত, অতসী একটু হাসিয়া বলিল,

"বিয়ে করাটা মানুষের—বিশেষতঃ মেয়েদের প্রাকৃতিক ধর্ম্ম যে, না করে উপায় কি ?"

কথাটা শান্তার আদৌ ভাল লাগিল না। চেয়ারে নড়িয়া একবার সোজা হইয়া বসিয়া জিজ্ঞাসা করিল, "সত্যি তুই বিশ্বাস করিস্, অতসী ?"

অতসী আবার হাসিল, "না বিশ্বাস করে কি করব বল্ ? বড় বড় বৈজ্ঞানিকেরা যা প্রমাণ করে দেখিয়েছেন, তার ওপরে কথা কইলে লোকে পাগল বলবে যে ! আচ্ছা, হ্যাভেলক্-এলিসের 'সাইকলজি অব্ সেক্স্' পড়েছিস্ তুই ?"

হঠাৎ উত্তেজিত হইয়া শান্তা বলিল, "না পড়িনি—পড়বার প্রবৃত্তিও হয়নি কোনকালে !" কী এক জঘন্য অপমান ও ঘৃণার অনুভূতিতে তাহার মন তিক্ত হইয়া উঠিল—শরীর সুদ্ধ যেন শিহরিয়া উঠিতে চায়। একথা আজ সে নূতন শোনে নাই, কিন্তু ইহার আলোচনা তাহার স্পষ্টভাবে এই প্রথম। ইহার যথার্থ স্বরূপ তাহার কাছে আজ যেন নির্ল্লজ্জভাবে প্রকট হইয়া পড়িল। প্রচলিত এই বৈজ্ঞানিক তথ্যটিকে সে কোনমতেই সত্য বলিয়া মানিয়া লইতে চায় না। ইহা যে সমস্ত নারীজাতির অপমান ! আর সকল বিষয়ে পুরুষের সমকক্ষতা লাভ করিলেও এই একটিমাত্র বৈশিষ্ট্য যে তাহাকে নরকে নিক্ষেপ করিবে ! প্রাচীন শাস্ত্রকার বলিয়াছিলেন—নারী নরকের দ্বার, আজ বিংশ শতাব্দীর সুসভ্য বৈজ্ঞানিকও প্রমাণ করিবেন তাহাই !! নিষ্ফল ক্রোধে ও ক্ষোভে শান্তার কপালের শিরা যেন দপ্ দপ্ করিতে লাগিল। এ যদি সত্যই হয়, তবে কোন্ নির্ম্মম বিধাতার ক্রূর পরিহাস এ ? পাপপুণ্যের বিচারবিশিষ্ট প্রতিভা দিয়া, সুখ-দুঃখের অনুভূতিপ্রবণ হৃদয় দিয়া, অনন্তজ্ঞান ও অনন্তশক্তির সূক্ষ্ম উপলব্ধিময় আত্মা দিয়া—সর্ব্বোপরি সিংহাসনে বসাইয়া দিলেন বিকট

দৈহিক লালসার আলোড়নকে—যে তাহার কুহক কালিমার স্পর্শে আর সকল প্রেরণা লুপ্ত করিয়া দিবে ? ইহা যে ধারণারও অতীত ।।

অতসী অবাক্ হইয়া দেখিল, শান্তার চক্ষু দিয়া যেন স্ফুলিঙ্গ ঠিক্‌রাইয়া পড়ে পড়ে। সে হাসিয়া বলিল, "এত এক্‌সাইটেড্ হলি কেন ভাই ? এ তো অস্বীকার করবারও জো নেই, স্বীকার কর্লেও নূতনত্ব কিছু হয় না—চিরকালের জানা কথা।"

মনে মনে অপ্রতিভ হইয়া যথাসম্ভব নিজেকে সামলাইয়া লইয়া শান্তা বলিল, "ভাবছিলাম, চিরকালের জানা কথা বলেই একে মানতে হবে কিনা। আমি বুঝতেই পারিনা, পুরুষ দেহের ওপর যতটা সংযম আনতে পারে, নারী কোথায় কোন্ যুগে তার চেয়ে কম সংযম দেখিয়েছে।"

অতসী বলিল, "অবস্থার ফেরে পড়ে অনেক জায়গাতেই মেয়েদের আরো বেশী সংযম পালন কর্তে হয়েছে, সত্যি। কিন্তু সায়েন্টিস্টরা কি বলেন জানিস্ তো—ওটা নাকি মেয়েদের শরীরধর্ম্মের একেবারে বিরুদ্ধ, ওতে ভেতরে ভেতরে অনেক ক্ষতি হয়।"

শান্তার মন আবার কঠোর হইয়া উঠিল। বিদ্বেষপূর্ণ অবজ্ঞার স্বরে বলিয়া উঠিল, "ও পুরুষের মনগড়া সায়ান্স। লেবরিটারীতে যন্ত্রের সাহায্যে মানুষের দেহমন বিশ্লেষণ করবার সৌভাগ্য আমার হয়নি, কিন্তু বাইরে থেকে দার্শনিক চোখ নিয়ে যতদূর দেখেছি—চিরকাল সব জীবের মধ্যে পুরুষ জাতেরই ঐ প্রবৃত্তিটা প্রবল ভাবে প্রকাশ পেয়ে আসচে। অস্বীকার কর্তে পারিস্ অতসী ?"

অতসী হাসিয়া বলিল,"আমি অস্বীকার কর্তে যাব, আমার কি দায় বল ?"

শান্তা চুপ্ করিল। বলিয়া বুঝাইবার অথবা প্রমাণ করিবার সাধ্যও তাহার নাই। তার প্রয়োজনই বা কি ? অন্যে যাহা খুসী মনে করুক, সে নিজে কখনও বিশ্বাস করেনা, করিতে পারে না।

## ১৪

সকালবেলার আলো আসিয়া পড়িয়াছে।

শান্তা নীচে প্রিয়লালবাবুর বৈঠকখানা ঘরের পাশে একটি কক্ষে অপরেশের সহিত কথা বলিতেছে। ঘরখানা আয়তনে ক্ষুদ্র। ইতঃপূর্ব্বে এটি ছিল অব্যবহার্য্য—যত রাজ্যের পুরাতন বাজে বইয়ের গাদা এবং ভাঙা খাটপালঙ্কের অংশ স্তূপাকার হইয়া আশ্রয় লইয়াছিল এইখানে। সম্প্রতি ইহাকে পরিষ্কার করিবার প্রয়োজন হইয়াছে, কারণ প্রিয়বাবুর অনিচ্ছাসত্ত্বেও শান্তা যখন একবার শক্তিমন্দিরের সংস্রব স্বীকার করিয়া ফেলিয়াছে, তখন সেই সম্পর্কে মাঝে মাঝে দুই একজন বাহিরের ভদ্রলোকের আগমন সম্ভাবনা আছে বৈ কি? অপরিচিত আগন্তুককে সরাসর উপরে লইয়া যাওয়া একান্তই অসঙ্গত, বাহিরের ঘরের সকল লোকের অবাধ দৃষ্টির সম্মুখে যখন-তখন শান্তাকে বাহির করিয়া আনাও একান্ত অশোভন। সুতরাং ভাবিয়া চিন্তিয়া প্রিয়লালবাবু হিন্দুনারীত্ব ও আধুনিকতার সমন্বয় সাধন করিয়া অন্তঃপুর স্বর্গের রহস্যছায়া এবং কর্ম্মমুখর মর্ত্ত্যের প্রকাশ্য দিবালোকের মাঝখানে আবিষ্কার করিয়াছেন ত্রিশঙ্কুর অবস্থানরূপে এই ঘরখানি।

অপরেশ বলিলেন, "নেক্স্ট্ মিটিংয়ে আমি এই প্রস্তাবটি তুলব ঠিক করেছি, কেননা যত শীগ্গির শীগ্গির করা যায় ততই ভালো।"

শান্তা জিজ্ঞাসা করিল, "সবাই মত দেবেন তো?"

"নিশ্চয়! এতে আপত্তি তুলবার তো কারো কোনও গ্রাউণ্ড দেখ্ছি না, সবাই না দিলেও অধিকাংশই দেবেন।"

"কিন্তু আমার তো বিশ্বাস এটা আপাততঃ না হলেও চল্তে পারে।"

অপরেশবাবু বিস্ময় প্রকাশ করিয়া বলিলেন, "কি করে চলবে ? কোনও কিছু নতুন ইম্প্রুভ্মেণ্ট কর্ত্তে গেলেই টাকার দরকার।"

"তা মানি। কিন্তু দেশে টাকার যখন এত টানাটানি, তখন যতদূর সম্ভব ব্যয়সংকোচ কর্ত্তে চেষ্টা করাটাই ঠিক নয় কি ?"

অপরেশবাবু বলিয়া উঠিলেন, "সে তো বটেই। তবে যেগুলো দরকার সেগুলো কর্ত্তেই হবে তো ? এই কমাস ধরে শক্তিমন্দিরের কাজ যে চল্ছে, সে কোনরকমে টেনে-হিঁচড়ে চলা—দেখতেই পাচ্ছেন। বাইরের কোনও রকম শ্রীবৃদ্ধি করা যাচ্ছে না। আজকাল ছাত্রীসংখ্যা হিসাবে যে রকম উন্নতি দেখতে পাচ্ছি, তাতে ঘরে বাইরে উভয়তঃই একটু পরিবর্ত্তন না কর্লে চলবে কেন বলুন ?"

শান্তা উত্তর দিতে উদ্যত হইতেছিল, কিন্তু থামিয়া গেল। অপরেশের প্রস্তাবে তাহার সম্মতি বিশেষ ছিল না, কিন্তু ইতোমধ্যেই আরও দু'একদিন তাঁহার সহিত শান্তার মতান্তর প্রকাশ পাইতেছে, সুতরাং নিত্যই এই ভদ্রলোকটিকে সব ব্যাপারে প্রতিবাদ করিতে তাহার বাধে।

তাহাকে মৌন দেখিয়া অপরেশ বলিলেন, "কি বলছিলেন—বলুন না ? আপনার মতামত জান্তেই তো এসেছি।"

"ভাবছিলাম দরকারটা একেবারেই অপরিহার্য্য কি না। আপনি যাকে ইম্প্রুভ্মেণ্ট বলছেন, আমার মনে হয় তার অনেকটাই অনাবশ্যক।" সসঙ্কোচে এইটুকু বলিয়াই সে অপরেশের মুখের দিকে তাকাইল।

অপরেশবাবু মনে মনে অত্যন্ত আশ্চর্য্যবোধ করিলেন, একটু ধাক্কাও খাইলেন। তাঁহার নিজের আগ্রহাতিশয্যেই শান্তা তাঁহার শক্তিমন্দিরে প্রবেশ করিতে সম্মত হইয়াছে। কিন্তু তাহার পর হইতে তাঁহার সঙ্গে প্রায়ই মতের অনৈক্য। শান্তা সাধিয়া কোথাও কোনও বিষয়ে প্রভুত্ব করে না, বরঞ্চ অনন্যসাধারণ বিনয়ের সঙ্গেই কথা বলে। এজন্য অপরেশবাবু

তাহাকে পছন্দ করেন খুব। কিন্তু মাঝে মাঝেই দেখা যায়, অপরেশ যাহা সঙ্গত বলিযা মনে করে, শান্তা মনে করে ঠিক তাহার বিপরীত। ইহাতে তিনি বিরক্ত হন না, কিন্তু ক্ষুণ্ণ হন।

শান্তা দেখিল, অপরেশ মুহূর্ত্তকাল চুপ করিয়া আছেন। নিজের আচরণে কোনরূপ রূঢ়তা প্রকাশ হইয়া পড়িল কি? তাড়াতাড়ি ত্রুটি সংশোধন করিবার উদ্দেশ্যে বলিল, "আমার যা মনে আসে তাই বলে ফেলি—কিছু মনে করবেন না সেজন্যে। মতামত জিজ্ঞেস কর্লে'ন, তাই বল্লাম। হয়ত আমার ভুলও হতে পারে বুঝতে।"

অপরেশ হাসিয়া বলিলেন, "যা মনে আসে তাই বল্‌বেন নাতো কি করবেন? ফ্রাঙ্কনেস্ জিনিসটা আমি বড্ড ভালোবাসি। সরলভাবে মনের কথা খুলে না বল্লে অনর্থক অনেক গোলমালের সৃষ্টি হয়।"

"আমিও তাই বলি।"

"আচ্ছা, বলুন তাহলে আমার প্রস্তাবটা আপনার অনাবশ্যক কেন মনে হয়?"

শান্তা বলিল, "আপনি সভ্যদের চাঁদা এবং ব্যায়াম শিক্ষার্থীদের ভর্ত্তির খরচ, দুটোই বাড়াতে চাচ্ছেন। সভ্যদের চাঁদার হার বাড়াতে আমার কিছুমাত্র আপত্তি নেই, কারণ যাঁরা একটা মহৎ কাজের উদ্দেশ্যে উদ্যোগ করে অনুষ্ঠান করেছেন, তাঁদের এর মধ্যে কিছু কিছু স্যাক্রিফাইস কর্ত্তে হবে বৈকি? কিন্তু যারা শিখতে আসছে, তাদের ওপরে বোঝা চাপানো আমি ন্যায়সঙ্গত মনে করি না। তাতে করে ব্যবসায় বুদ্ধির ভালো নিদর্শন পাওয়া যেতে পারে, কিন্তু পরোপকার ব্রতের অনুপ্রাণতার পরিচয় পাওয়া যায় না।"

"তা হলে ব্যয়সংকুলান হবে কি করে?"

"ব্যয়সংক্ষেপ করুন!"

অপরেশ বলিলেন, "ব্যয-সংক্ষেপ কোনমতেই যে করা যাচ্ছে না, আপনিও তো দেখ্‌ছেন।"

শান্তা বলিল, "চেষ্টা থাকলে যায়। এই ধরুন, আপনি বলচেন—শক্তিমন্দিরের ব্যায়ামার্থীদের একটা আলাদা য়ুনিফর্ম্ম দেবেন, যাতে তাদের বাইরে একটা বিশেষত্ব থাকে। আমি বলি এটা একেবারে নিরর্থক। আপনি বলচেন, দিনকে-দিন যে রকম উন্নতি হচ্ছে, তাতে আমাদের বর্ত্তমান বাড়ীটাতে স্থানাভাব হয়ে পড়চে, অন্যত্র বড় রকমের একটা বিল্ডিংয়ে তুলে নিতে হবে। আমি তো দেখচি, স্থানাভাব যা হচ্ছে তা ব্যায়াম শেখানোর নয়,—সে হচ্ছে বড় অফিসঘর, সেক্রেট্যারিয়েট্ টেব্‌ল, ভিজিটার্স্ রুম্, মাননসই রকম লাইব্রেরী ইত্যাদির। কেমন, নয়?"

অপরেশ বলিলেন, "কেন যে এগুলো প্রয়োজনীয় নয়, আমি তো বুঝতে পারছি না। ছোট বড় সব ব্যাপারেই একটখানি টেস্ট থাকা ভালো নয়?"

"ভালো হতে পারে, কিন্তু অপরিহার্য্য নয়। যেখানে পেটের অন্ন জোটাতেই মানুষের গলদঘর্ম্ম, সেখানে বাইরের রুচির দিকে এত জোর দিলে চল্‌বে কেন বলুন?" একটু হাসিয়া বলিল, "বিলিতি হাওয়া এত বেশী এসে আমাদের গায়ে লেগেছে যে, অনাড়ম্বর কোনও অনুষ্ঠান যে বৃহৎ ও ফলপ্রসূ হয়ে উঠতে পারে, এ কল্পনাটাও উড়ে গেছে।"

বিলাত ফেরৎ অপরেশের কাছে কথাটা যুক্তিসঙ্গত বোধ হইল না।

অপরেশ বাম হাতখানিতে চেয়ারের হাতলের উপর ভর করিয়া তাহাতে মুখ ঠেকাইয়া ক্ষণকালের জন্য মাথা নীচু করিয়া বসিলেন, ধীরে ধীরে মুখ তুলিয়া গম্ভীরভাবে শান্তার মুখের দিকে একবার তাকাইলেন, কিন্তু কথা বলিলেন না। তাঁহার মৌনদৃষ্টির গভীরতায় হঠাৎ যেন শান্তা সঙ্কুচিত হইয়া পড়িল।

## ২৭

যুযুৎসু শিক্ষার বইখানা অনেকক্ষণ উল্টাইয়া ছবি দেখিয়া শান্তা টেবিলের উপর রাখিয়া বলিল, "তোর তাহলে একেবারে সবটা শেখা হয়ে গেল ?"

অতসী বলিল, "সবটা নয়—অনেকটা। যাঁর কাছে শিখছি, তিনি বলছিলেন, যুযুৎসু বিদ্যেটাকে পারফেক্‌ট্‌লি মাষ্টার কর্ত্তে পেরেছে শুধু গুটি পাঁচেক লোক, আর সবাই তার কাছেও এগোতে পারেনি, দুতিনটে স্তর পেরিয়েছে মাত্র।"

"ভারি শক্ত, না ভাই ?"

"প্রথম প্রথম তেমন কিছু নয়—"

"আমাকে এবার শিখিয়ে দিবি ?"

অতসী বলিল, "সবুর কর্ কিছুদিন। এখনও শেখাতে ঠিক ভরসা পাচ্ছি না।"

দ্বারপ্রান্তে অপরেশ মিত্র দেখা দিলেন। অতর্কিতে তাঁহার পায়ের গতি থমকিয়া দাঁড়াইল।

অতসী আহ্বান করিল, "আসুন মিঃ মিত্র।"

ঘরে ঢুকিয়া গম্ভীরে তরুণী যুগলকে অভিবাদন জানাইয়া অপরেশ বলিলেন, "আপনার এখন সময় হবে কি, মিস্ চৌধুরী ?"

"হবে বৈকি, সেই অ্যাকাউন্ট্‌স্‌গুলো বুঝি ?—"

বিনাবাক্যব্যয়ে পকেট হইতে খানকতক কাগজ পত্র নামাইয়া অপরেশ অতসীর সামনে রাখিলেন।

"ভালোই হল, শান্তাও রয়েচে। এক সঙ্গেই সব দেখে দিতে পারব।"

অপরেশ সংক্ষিপ্ত জবাব দিলেন, "হুঁ।"

শান্তা ততক্ষণে আবার যুযুৎসুর বইখানিতে মনসংযোগ করিয়াছে।

অপরেশ ও অতসী অনেকক্ষণ কথা কহিতে কহিতে হঠাৎ অতসী উঠিয়া দাঁড়াইয়া বলিল, "আপনারা একটু বসুন, আমি আস্‌ছি।"

অতসী বলিল, "বোস্ ভাই, আমি এক্ষুণি আস্‌ছি। অ্যাকাউণ্ট্‌গুলো ততক্ষণ দেখে দে। ওঃ, ভালো কথা মিঃ মিত্র, শান্তা বলছিলেন যুযুৎসু শেখবার কথা।" হাসিয়া বলিল, "ওঁর কাছ থেকে ইন্‌স্ট্রাক্‌শন্‌স্ নিতে পারিস্ শান্তা, উনি আমার চেয়ে অনেক বেশী অ্যাড্‌ভান্‌স্‌ড্।"

শান্তা বা অপরেশ—কাহারও কোনও উত্তরের অপেক্ষা না করিয়া অতসী চলিয়া গেল।

শান্তা উঠিয়া দাঁড়াইয়া বলিল, "ওগুলো মিস্ চৌধুরীকে নিয়েই ঠিক করে ফেলতে পার্বেন না? না, আমার কাছ থেকে দরকার আছে কিছু?"

অপরেশ ফাউণ্টেন্‌পেন্‌টির গোড়াটা চিবুকে ঠেকাইয়া খানিকক্ষণ নির্ব্বাক্ হইয়া রহিলেন,—"না, দরকার কিছু নেই।"

শান্তা প্রস্থানের উপক্রম করিল।

অপরেশ এইবার মুখ তুলিয়া প্রশান্ত গাম্ভীর্য্যের সঙ্গে বলিলেন, "দরকার কিছু নেই। তবে বিনা দরকারেও কেন আপনাকে কাছে চাই, সেই কথাটা বল্‌বার সুযোগ পেলে ভালো হত। পাঁচ মিনিট্ ওয়েট্ করবেন কাইণ্ডলি?"

অপেক্ষা করিবার ধৈর্য্য যেটুকু বা শান্তার ছিল, এই ভূমিকা মাত্রেই তাহা টুটিল। অস্বস্তিভরে বলিল, "দেখুন, আপনি কাজের লোক, অযথা কথা বলে সময় নষ্ট করা আপনার শোভা পায় না; তা ছাড়া, আমারও সময়ের মূল্য আছে।"

ঠোঁটের কোণে ম্লান একটু হাসি ফুটাইয়া অপরেশ বলিলেন, "সে আমি জানি। নিজের সময়ের জন্যে ভাবনা নেই, কিন্তু আপনার অমূল্য ক্ষণগুলো যে নষ্ট করি, সেজন্যে সত্যি আমি আন্তরিক দুঃখিত—বিলিভ্ মি। কিন্তু না করে উপায় নেই। একটা সম্পূর্ণ জীবন যখন ধ্বংস হবার উপক্রম হয়—যতই অপদার্থ হোক্ সে জীবন —তখন বাঁচ্‌বার জন্যে আর একটা জীবন থেকে দু'চারটে মুহূর্ত্ত অধিকার কর্লে অন্যায় হয় না, এই ধারণা আমার আছে বলেই ডেয়ার করি।"

শান্তা স্তম্ভিত, নিরুত্তর।

"বেশীক্ষণ আপনাকে ডিটেন্ করে রাখবার স্পর্দ্ধা আমার নেই। শুধু একটিবার আমায় নিজেকে এক্‌স্‌প্রেন্ করবাব অপারচুনিটি দিন্।—যদি জান্তেন আমার এ সুদীর্ঘ জীবনের ব্যর্থতার ইতিহাস!" একটা উষ্ণনিশ্বাস পড়িল।

শান্তা অবাক্ হইয়া অপরেশের বেদনাহত মুখখানির দিকে চাহিয়া দেখিল। বিরক্তি, অশ্রদ্ধা ও অপ্রসন্নতার আঁধার জমিয়া মনের কোণটা যেখানে গাঢ় হইয়া উঠিতেছিল, সেখানে সমবেদনার অরুণ আভার ছাপ লাগিয়া গোধূলিব মত বিচিত্র হইয়া উঠিল।

অপরেশ আবার জিজ্ঞাসা করিলেন, "দেবেন একটু সময ?"

"কি বলবার আছে বলে ফেলুন। অনর্থক সময় নষ্ট করচেন।"

এই প্রত্যুত্তর? একি হিসাবের যোগবিয়োগ যে এক নিমেষে চট্ করিয়া বলিয়া ফেলিয়াই শেষ হয়,—না, ইহা বলিয়া ফেলা যায়? একটা মানুষের জটিল সমস্যা, অব্যক্ত অনুভূতি, দুর্জ্ঞেয় হৃদয়! খুলিয়া ধরা এতই কি সহজ?—অপরেশ চেয়ারের পশ্চাদ্ভাগে সর্ব্বাঙ্গের ভার এলাইয়া দিয়া ক্ষোভে মৌন হইয়া রহিলেন।

বিরাগে ও বেদনায়, ক্রোধে ও সৌজন্যবোধে কর্ত্তব্যবিমূঢ় হইয়া শান্তা ক্রমাগত অশান্ত হইয়া উঠিতে লাগিল।

"শান্তা!"

একি অভিনব সম্ভাষণ! শান্তা আতঙ্কে চাহিল।

গাঢ়স্বরে অপরেশ বলিলেন, "শান্তা, তোমায় যদি কাছে পেতে ভালোবাসি, সে কি আমার এতই অপরাধ?"

শান্তার ললাটখানি কুঞ্চিত হইয়া উঠিল। এতখানি ধৃষ্টতা সে নীরবে সহ্য করিতেছে কেন? সৌজন্য যথেষ্ট দেখানো হইয়াছে, আর শিষ্টাচার ভালো নয়। অন্যায়কে প্রশ্রয় দেওয়াও অন্যায়। বুকের ভিতর হইতে অজানিতে কে খোঁচা দিয়া উঠিল। অন্যায়? কি অন্যায়? এই ভালোবাসা? তবে—সত্যকাম—? তাইত! সত্যকামের ব্যাকুলতা তাহার কুমারীবুকে যে মলয়ের স্পর্শ মাখাইয়া দেয়, অপরেশের প্রেম অপরাধ কেন?

থাক্, অত সূক্ষ্ম মানদণ্ডের বিচারে কাজ নাই। অপরেশের প্রেম তাহাকে পীড়া দেয়, তাহাকে সে সহিতে পারে না, এই যথেষ্ট। তাঁহার বাসনাদীপ্ত উষ্ণনিশ্বাস তাহাকে অপবিত্র করিয়া তোলে। ইহা যেন আর অগ্রসর হইতে না পারে।

শান্তা কঠিনস্বরে বলিল, "আমার অভদ্রতা মাপ কর্ব্বেন। কিন্তু আমারও ধৈর্য্যের সীমা আছে।"

অপরেশের মুখখানা বিবর্ণ হইয়া কালো হইয়া উঠিল; পুনরুক্তি করিয়া তিনি বলিলেন, "আমারও ধৈর্য্যের সীমা আছে। এমন ব্যর্থতা আর ব্যথার বোঝা বুকে নিয়ে তার ওপরে দুঃসহ প্রত্যাখ্যানের অপমান সহ্য কর্ত্তে আমি ছাড়া কেউ পারত না। তবু আমারও ধৈর্য্যের সীমা আছে।"

শান্তা ঘর হইতে বাহির হইয়া যাইতে যাইতে দেখিল, অপরেশ প্রাণপণে দন্তে অধর চাপিয়া ধরিয়া কম্পনবেগ রোধ করিতেছেন। কপালের মাঝখানে যে শিরাটি অস্বাভাবিকরূপে ফুলিয়া উঠিয়াছিল, তাহার রক্ত-চাঞ্চল্য শান্ত করিবার জন্যই যেন বামহাতখানি অস্থির-গতিতে একবার কপালে একবার কোঁকড়ানো চুলগুলির মধ্যে সঞ্চালিত হইতেছে।

ভাবিবার অবসর হইল না। অতসীর কাছে কোনমতে বিদায় লইয়া অশান্তমনে সে বাড়ী ফিরিয়া আসিল।

"এতক্ষণে ফিরলেন, শান্তাদি ?"

"ওমা, বারীন যে !"

বারীন্দ্র স্মিতমুখে বলিল, "এক্ষুণি আমি ফিরে যাচ্ছিলাম আর কি !"

"ফিরবে কেন ? বোস ভাই।"

মনের মধ্যে শান্তার কাঁটা বিঁধিতেছিল ; অলক্ষ্যে তাহাতে ফুলের হাসি দেখা দিল।

জানালার পাশে ফুরফুরে হাওয়ায় বসিয়া বারীনের মনে কবিতা জাগিল।—"আচ্ছা শান্তাদি, শেষের লাইনটে কি ?

সেই নিরালা পাতায় ঘেরা বনের ধারে শীতল ছায়,
খাদ্য কিছু, পেয়ালা হাতে ছন্দ গেঁথে দিনটা যায়—

তারপর ?"

হাসিয়া শান্তা বলিল, "আবার ওমারখৈয়াম্ সুরু হল বুঝি ?"

"সত্যি আমার বড্ডই ভালো লাগে। বলুন না তারপর কি ?"

"ভুলে গেছি।"

বারীন মিষ্টি করিয়া বলে, "আপনি ওমারখৈয়াম্ ভালোবাসেন না কেন?"

"ভারি চপল, লঘু—কোনো গাম্ভীর্য্য নেই।"

"কী যে বলেন আপনি! অমন থট্‌ফুল্ কবিতা অথচ অমন অ্যাপীলিং আমি কমই দেখতে পাই। মানুষের দেহমন জড়িয়ে একান্ত সঙ্গোপনে যে অনুভূতিটি রয়েচে, তারই জীবন্ত ব্যঞ্জনা। কবি দার্শনিক বটে!"

শান্তা উত্তর দেয়, "দর্শন কোথায়? ও যে এক্কেবারে অদর্শনের বিলাপোক্তি। দিশেহারা নাবিক ভ্রান্ত, শ্রান্ত হয়ে হাল ছেড়ে দিয়ে বসে আছে—স্রোত যেদিকে ঠেলে, হাওয়া যেদিকে বয়, সেই দিকেই তার গতি। কোনও চেষ্টা নেই, উদ্যোগ নেই, কিচ্ছু না! বার্ণার্ড শ'এর একটা কথা আমার ভারি ভালো লেগেচে—টু বি ইন্ হেভ্‌ন্ ইজ্ টু ষ্টিয়ার, টু বি ইন্ হেল্ ইজ্ টু ড্রিফ্‌ট্ (To be in Heaven is to steer, to be in Hell is to drift.)।"

বারীন হঠাৎ উৎফুল্ল হইয়া বলিল, "ঠিক্—মনে পড়ে গেছে।—

মৌন ভাঙ্গি মোর পাশেতে গুঞ্জে তব মঞ্জু সুর,
সেই তো সখি স্বপ্ন আমার, সেই বনানী স্বর্গপুর।

কি সুন্দর!"

"বেজায় স্থূল, দেহসর্ব্বস্ব!"

"দেহসর্ব্বস্ব!!—দেহাতিগ বলেই যে এ প্রেম আমার কাছে এত মিষ্টি লাগে! দেহকে আশ্রয় করে যে কামনা ওঠে, তাকে কী ইন্দ্রজাল দিয়েই না ওমার রং ফলিয়েছে, স্থূলকে তুলে দিয়েচে সূক্ষ্মমায়ায়, নেশাকে করেচে আবেশ। সবটা জীবন যেন রঙীণ বসন্ত হয়ে দিগন্তে

ছড়িয়ে পড়ে। অবসাদ নেই, আছে পূর্ণতার বিশ্রাম, বুভুক্ষা নেই, শুধু তৃপ্তি!”

স্বপ্নভরা দুইটি নেত্র মেলিয়া বারীন দূর দিগন্তে চাহিয়া থাকিয়া নীরব হইল। সুদূরের নীলাভছায়া অব্যক্ত মায়ায় তাহাকে হাতছানি দিয়া ডাকে বুঝি, সর্ব্বাঙ্গে যেন ঐ বসন্তের আবেশভরা বিশ্রাম আসিয়া প্রলেপ বুলাইতেছে।

আর কোনও কথা নাই, মৌনতার পরিপূর্ণ ভাষা তাহার অন্তর জুড়িয়া।

শান্তা সস্নেহে তাহার মুখের দিকে চাহিয়া রহিল।

আনমনে বারীন আবার গুঞ্জরণ তুলিল, “সেই তো সখি স্বপ্ন আমার, সেই বনানী স্বর্গপুর!”

হঠাৎ আবেশ টুটিয়া গিয়া বারীন জাগিল। অন্তরনিবদ্ধ দৃষ্টিখানি বাহিরে ফিরাইয়া আনিয়া সলজ্জ মাধুরীর সঙ্গে জিজ্ঞাসা করে, “আচ্ছা, আপনাকে কি বলে ডাক্‌ব, শান্তাদি?”

“কেন, এই যে ডাক্‌লে?”

“দিদি?—” বারীন হাসিয়া বলে, “নাঃ, ওটা আমার পছন্দ হচ্ছে না। ও যেন ঠিক কম্‌প্রিহেনসিভ্ হয় না,—না?”

শান্তা হাসিয়া বলিল, “তবে?”

“কি জানি কি! কোন্ নামটাতে আপনাকে মানায় ভালো, খুঁজেই পাচ্ছি না।—”

“তবে ঐ দিদিই ভালো।”

বারীন আস্তে আস্তে মাথা দোলাইয়া বলিল, “ওতে যে আমার ফীলিংস্ ঠিক প্রকাশ করা যায় না!”

অর্দ্ধজাগরূক, অর্দ্ধেক আত্মভোলা তার নিষ্কলঙ্ক মুখখানির সুস্নিগ্ধ

হাসিটুকুর দিকে চাহিয়া চাহিয়া শান্তার কী যে মনে হইল। কবে ছেলেবেলায দেখিয়াছিল—প্রকাণ্ড সবোবব, অতল গভীর, তবু স্বচ্ছ জল টল্‌টল্‌ করে, শেষ পর্য্যন্ত দেখা যায় যেন; পারেব সবুজ গাছগুলি পত্রপুষ্পের পসরা লইযা তার বুকখানি ছাযাশীতল করিযা রাখিয়াছে, তবু উন্মুক্ত আকাশের আলোর গতি খর্ব্ব হয় নাই, অনাবিল জলরাশি আলোকে, সৌন্দর্য্যে, হরিতে, হিরণে বিচিত্র। সেই দীঘির ধারে গাছের ছায়ায বসিযা থাকিতে সে বড় ভালবাসিত।—সেই ছবিটি মনে পড়িয়া গেল।

পড়া করিতে চায়না মাণিক মোটেই। ছবির বই খুলিয়া যখন বসে, তখন মনের অভিনিবেশ যথেষ্ট, শ্লেট্ পেন্সিল লইয়া কাটাকাটি খেলিবার সময় চিত্তচাঞ্চল্য ঘটে না, কিন্তু বইয়ের অক্ষরগুলি সুস্থিরে আবৃত্তি করিতে হইলে অথবা শ্লেট্ পেন্সিল সহযোগে যোগের অঙ্ক বসাইতে হইলেই চট্ করিয়া তাহার কাণে যায়, মিনি বিড়ালটা কোথায় কাঁদিতেছে, রাস্তায় কাহারও মোটরকার থামিল কি না, জ্যেঠাইমা বুঝি ডাকিতেছেন।

শান্তা রোজ সকালে একবার করিয়া বসে এই ছাত্রটির তদারক করিবার কাজে, কখনও মন যোগাইয়া, কখনও ধমক্ দিয়া।

আজও মাণিক বেজায় বিরক্ত করিতেছে। পাঁচ, সাত আর তিনে যোগ করিয়া একবার হয় বারো, একবার নামে পাঁচ কিন্তু হাতে থাকে না কিছুই।

শান্তার মনটা কেমন ভাল ছিল না, কিছু উন্মনা। বারে বারে মাণিকের দুষ্টামিতে সে বিরক্ত হইয়া উঠিল, "মার খাবে কিন্তু এর পরে সত্যি, শীগ্‌গির মন দিয়ে বোসো।"

ছোড়দির কাছে ভৎ‍র্সনা লাভ হইলে মাণিকের ভারি অভিমান হয়, কারণ ভৎ‍র্সনা সে করে না প্রায় মোটেই। আজকারটাও অপ্রত্যাশিত। সে ঠোঁট ফুলাইয়া পেন্সিল ফেলিয়া দিয়া বসিয়া রহিল।

"ওকি হচ্ছে ?"

"তোমার সঙ্গে কথা বলব না আমি।"

শান্তা হাসিল, "কথা নাই বা বল্লি, আঁক কষে ফ্যাল্ শীগ্‌গির।"

"কষ্‌ব না তো।"

"ভারি দুষ্টু হচ্ছ দিন দিন। কাকাবাবু কি রকম বক্‌বেন দেখো!"

"ঈস্!" বালক বইশ্লেট পা দিয়া ঠেলিয়া এদিক ওদিক ফেলিয়া ছুট্ দিল, "আমি বাবাকে গিয়ে বলি ছোড়দি আমায় বকেছে।"

শান্তা উঠিয়া গিয়া টেবিলের উপরে 'প্রবাসী' খুলিয়া বসিল। পাতার পর পাতা উল্‌টাইয়া যায়, পড়িবার মন নাই। ঝির ঝির করিয়া হাওয়া আসে, মনে আবেশ লাগাইয়া দেয়। শীত কাটিয়া গিয়াছে, মাঘের আর পাঁচ ছয়টা দিন বাকী। শ্রীপঞ্চমী তার সোণার কাঠি দিয়া ধরার অপূর্ব্ব শ্রীসম্পদের রহস্যদ্বার উন্মোচন করিয়া দিয়া গেছে। ঐ মুক্ততোরণপথে ধীরে ধীরে অলক্ষ্যপদসঞ্চারে বাহির হইয়া আসিয়াছে বাসন্তীর যত অগ্রদূতী। নৃত্য এখনও সুরু হয় নাই, এখনও চলিতেছে শুধু মায়াপুরীর মায়াপরীদের অস্ফুট কাণাকাণি, অদৃশ্য অঞ্চলের ইঙ্গিতভরা একটুখানি স্পর্শ। হিমানী যখন তাহার বুকের শেষ কাঠিন্যটুকুকে গলাইয়া বিদায়ের নিশ্বাস ফেলে, আর তারই হিল্লোলে রণিয়া ওঠে যেন পুলকের কম্পন, সেই অপূর্ব্ব সন্ধিক্ষণটির মর্ম্মকথা কাণ পাতিয়া একবার শুনিয়া লইতে শান্তার সাধ হয়। কৃশ তপোমূর্ত্তিখানি ফুলে ফলে হাসিয়া উঠিয়া কেমন করিয়া নবযৌবনের রূপ ধরে!

একহাতে একটা কমলালেবু লইয়া আবার মাণিক আসিয়া উপস্থিত। ছোড়দিকে দেখিয়াই হঠাৎ মনে পড়িয়া গেল পাঁচ মিনিট আগেকার ঘটনাটি। বাঁ হাতটি তৎক্ষণাৎ পিছনে লুকাইয়া চোখ ঘুরাইয়া বলিল, "দেব না তোমাকে তোমার জিনিস!"

শান্তা হাসিয়া বলিল, "কমলানেবু? আচ্ছা নাই-ই দিলে।"

"ইস্, লেবু তো তোমার নয়, আমার।"

"তবে কি?"

"আছে তোমার একটা জিনিস, দেব না।"

"আচ্ছা।"

ঝগড়ার পরিণতিটি জুৎসই হইল না দেখিয়া মাণিক ক্ষুণ্ণ হইল। পরক্ষণেই দুইহাতে লেবু সাম্‌লাইতে সাম্‌লাইতে গুপ্তধন বাহির করিয়া আনিল, "এই নাও তোমাব চিঠি।"

খামের চিঠিখানি—অপরিচিত হস্তাক্ষর। কে এ?

কৌতূহলে, আশঙ্কায় শান্তা চিঠি ছিঁড়িল।

কলিকাতা

সন্ধ্যা

শান্তা,

বল্‌তে তো দিলে না, লিখবার অধিকার আছে কিনা জানিনে। তবু তো লিখ্‌ছি দুঃসাহস নিয়ে। এতক্ষণ অবধি আমি জলস্পর্শ করিনি, জানো? (সময পাই নি, কেবলই ভাবছি)। কাজেই ভরসা করি আমার মনের পবিত্রতা এখনও অক্ষুণ্ণ আছে হয় তো। তুমি যে আমার দেবী, তোমার পূজায তো অশুচি মন নিয়ে অর্ঘ্য রচনা কর্ত্তে পারিনে।

যা তোমাকে বল্‌তে চাই, আজও হয়ত সব বল্‌তে পারব না—সে যে বলার অতীত। তুমি যে আমার কতখানি, আমার কী যে সম্পৎ, তোমায় বোঝাতে পারব না, শান্তা। যদি মনের কোণে একটুখানি স্থান আমায় দিতে, তাহলে তুমি অনুভব কর্ত্তে পার্ত্তে। দেবে কি?

তোমায় এত ভালোবাসি—তুমি যদি আমায ঘৃণাও কর, তবু আমি জন্মজন্মান্তর (যদি তা থাকে) আমার সমস্ত অন্তরাত্মা দিয়ে তোমায় পূজার নৈবেদ্য নিবেদন করে কৃতার্থ হবো। তাই আমার এ জীবনের সার্থকতা। আমি জানি আমার এ চাওযা বিফল হবে না, এ জন্মে না হোক্ পরজন্মে পাবই। বলো তুমি—বিফল কি হবে? হতে কি পারে?

জানি তুমি আমায় ভালোবাসো না। তবু লক্ষ্মী আমার, আমায়

অশুচি বলে ঘৃণা কোরো না। তোমার প্রতি আমার এ প্রেম—এ যে আমার মনের যা কিছু শুভ্র, যা কিছু সুন্দর, যা কিছু পুণ্য, তাই দিয়ে রচা। তোমার যোগ্য যদি এ না হয়ে থাকে, তবে তাকে প্রত্যাখ্যান কর্ত্তে পারো, কিন্তু পূজার অধিকার থেকে আমায় বঞ্চিত কোরো না, লক্ষ্মী। তাহলে আমি বাঁচ্‌বো কি করে বলো?"

উত্তর পাবার অধিকার আমার আছে কিনা জানিনে। যদি থাকে, তবে শুধু এইটুকু জানিও—কি আমায় কর্ত্তে হবে! দেবী হয়ে আমায় পথ দেখিয়ে দিও। এতে তো দোষ নেই?

ইতি—তোমারই সত্যকাম

বারেক ত্রস্তদৃষ্টি বুলাইয়া যাইতেই চিঠিশুদ্ধ শান্তার হাতখানি কোলের উপর শিথিল হইয়া পড়িল।

তারপর?—

চিন্তার সামর্থ্য আর নাই। সত্যকাম—ওঃ, সত্যকাম! ধরা না দিয়া আর পারি কি? বসন্ত তার পূর্ণযৌবনের রূপলাবণ্যের পসরা লইয়া চোখের সামনে নাচিতেছে ঐ! একি রূপ, একি মোহ, একি ব্যাকুলতা! এ যে কতদিন ধরিয়া তাহাকে সাদর আহ্বানে ডাকিয়া আসিতেছে, সে এতকাল শোনে নাই কেন? কেমন করিয়া একলা মনে অন্ধ হইয়া, বন্ধ হইয়া, বধির হইয়া এতদিন সে ছিল? "আজি বসন্ত জাগ্রত দ্বারে, তব অবগুন্ঠিত, কুন্ঠিত জীবনে কোরো না বিড়ম্বিত তাবে।"—না, আর সে ইহাকে বঞ্চিত করিয়া রাখিবে না। কেন রাখিবে? তাহার আছে প্রাণভরা মধু, দেহভরা যৌবন। সে ঢালিবে। ঢালিয়া গলিয়া আপনি অমৃতধারা হইয়া তাহার সত্যকামকে প্লাবিত করিয়া বহিয়া লইয়া যাইবে—তবেই না সে সার্থক?

দিনমান অলক্ষ্যে কাটিয়া গেল। ভাবের বন্যা থামিয়াছে, ভাবনার সমুদ্র কেবল থম্ থম্ করিতেছে।

ক্ষতি কি? তাহার অন্তরের যা সত্য, সত্যকামের আকুল চোখের সামনে খুলিয়া ধরিতে ক্ষতি কি? সত্যকাম সুখী হইবে, সেও সুখী হইবে। কেন তবে এতদিন ধরিয়া এত আত্মপ্রবঞ্চনা, আত্মনিপীড়ন? সত্যকামের জীবনপদ্মখানি যে তাহারই জন্য উন্মুখ হইয়া ফুটিয়া উঠিয়াছে, তাহার রক্তচরণপাতের প্রতীক্ষায়। না, না, চরণপাত কেন, সে ইহাকে মাথায় তুলিয়া লইবে। দ্বিধা কিসের? তাহার প্রেমের কৃপণতায় একটি প্রস্ফুট সুকুমার তরুণজীবন শতধা ভাঙিয়া পড়িতে চায়, সেকি তাহাকে হাত ধরিয়া বুকে টানিয়া লইতে বাধ্য নয়? সত্যকামকে একটুখানি ভালোবাসিতে পারিলে সত্য কৃতার্থ হয়, সে আপনি ধন্য হয়, জগতে কাহারও কোনও ক্ষতি তো নাই। সংসারে যে যেথায় যেমন আছে তেমনই থাকিবে, শুধু তাহাদের দুইখানি প্রাণ প্রেমের মধ্যে মিলিয়া গিয়া নূতন আনন্দের উৎস সৃজন করিবে। বিশ্বভাণ্ডারে আনন্দসম্পৎ বাড়িবে বই কমিবে না। এই তো তাহার এতদিনকার আরাধ্য আদর্শ! সত্যকামের প্রেমকে সাদরে সগৌরবে বরণ করিয়া লওয়াই তাহার ধর্ম্ম না? অনির্ব্বচনীয় আনন্দে শান্তা শিহরিয়া উঠিল।

চিঠিখানি খুলিয়া কতবার করিয়া পড়িল, মনে নাই। প্রত্যেকটি পংক্তি কী মাধুর্য্যে লীলাময়! প্রত্যেকটি অভিব্যক্তি তাহার সত্যকামের মনের গহনতলটি কী আলোকে উদ্ভাসিত করিয়া দেয়!

"তোমায় এত ভালোবাসি—যদি তুমি আমায় ঘৃণাও কর, তবু আমি—"

ঘৃণা? ওগো সত্যকাম, তুমি কি আমায় এতদিনেও জান নাই?

কিন্তু—।

আবার শান্তা চিন্তাব ধারা হারাইয়া স্তব্ধ হইয়া রহিল।

কিন্তু সে যে সংসারের কাছে মুক্তকণ্ঠে জানাইয়া ফেলিয়াছে, বিবাহ সে করিবে না। সংসারের সনির্ব্বন্ধ অনুনয়, বিনয়, আদেশের বিরুদ্ধে সে যে বিদ্রোহ করিয়া ব্রহ্মচর্য্য বরণ করিয়াছে। আজ তবে পথ, গুরুজনগণ কি মনে করিবেন? নিজেব বাক্য, নিজের সংকল্পকে প্রত্যাহার করিবার মত দুর্ব্বলতা সে কেমন করিয়া স্বীকার করিবে? এই তাহার শক্তির গৌরব, এই কি বীর্য্য? লোকে হাসিবে যে!

হাসুক্। তাহাতে তাহার কি আসিয়া যায়?—সত্য, আমার সত্যকাম!

ঝি আসিয়া খবর জানাইল, নীচে অপরেশবাবু আসিয়াছেন।

দুঃস্বপ্ন দেখিয়া হঠাৎ ঘুম ভাঙিয়া জাগিবার মত শান্তা চকিত, ভীত, বিব্রত হইয়া উঠিল। একি ব্যাঘাত? এক নিমেষে মনের রঙীণ কল্পনার জাল ছিঁড়িয়া যাইবার উপক্রম। ব্যস্ত হইয়া সে বলিল, "বল গে, আমার শরীর ভালো নেই আজ।"

দাসী ফিরিল। খানিকপরে এক টুক্‌রা কাগজ লইয়া আবার দুয়ারে আসিয়া উপস্থিত। অপরেশ লিখিয়াছেন—"শুধু পাঁচ মিনিটের জন্তে একবার নীচে আসবেন'কি? একান্ত অনুরোধ।"

শান্তার কান্না আসিল।

## ২৯

প্রথম কয়েক মুহূর্ত্ত অপরেশ মৌন হইয়া রহিলেন। মন এমন কাণায় কাণায় ভরা, তাহার পথ করিয়া দিতে ভয় হয়, পাছে বাঁধ ভাঙিয়া উছলিয়া বান ডাকিয়া উঠে।

অগত্যা শান্তা জিজ্ঞাসা করিল, "কি বলুন?"

ইতস্ততঃ করিয়া অপরেশ বলিলেন, "আপনার শরীর অসুস্থ?"

"হ্যাঁ—অনেকটা।"

ওষ্ঠাধর চাপিয়া ধরিয়া মাটিতে দৃষ্টিনিবদ্ধ করিয়া অপরেশ একটিবার নীরবে নিশ্বাস ফেলিলেন। সময় যখন থাকে, তখন অসুস্থতা; শরীর যখন সুস্থ, তখন সময়ের অভাব।

বিরস মুখখানা তুলিয়া বলিলেন, "আমি যদি আপনার চেয়েও বেশী অসুস্থ না হতাম, তাহলে আজ আসতাম না। দুঃসহ বলেই অসময়েও আস্‌তে বাধ্য হয়েছি। মাপ কর্ব্বেন।"

অধৈর্য্যের সঙ্গে শান্তা বলিল, "ওসব থাক্, কাজের কথা থাকলে বলুন।"

"এই-ই আমার একমাত্র কাজের কথা আজ।"

শান্তা প্রাণপণ বলে নিজেকে সুস্থির রাখিতে চেষ্টা করিয়াও যেন আজ সংযমের বাঁধ হারাইল। উষ্ণ হইয়া বলিল, "অপরেশবাবু, এই চপলতা আপনার মত প্রবীণ ব্যক্তির শোভা পায় না। অন্ততঃ আমি যে এ ধৃষ্টতা আপনার কাছ থেকে সহ্য করবো না, এটুকু জানবেন।" সশব্দে চেয়ার ঠেলিয়া শান্তা উঠিয়া পড়িল।

মুহূর্ত্তের মধ্যে অপরেশের পরিম্লান মুখখানির উপর দিয়া বিদ্যুৎ খেলিয়া

গেল, কালিমামাখা চক্ষু দুইটি যেন জ্বলিয়া উঠিল। দ্রুতপদবিক্ষেপে অগ্রসর হইয়া দরজার কবাট্ বন্ধ করিয়া দিয়া বলিলেন, "না—যাবেন না।"

শান্তার মুখখানা বিবর্ণ হইয়া গেল।

অপরেশ বলিলেন, "ভয় নেই। আমি পশু নই, এটুকু বিশ্বাস করবেন। আমার অপরাধ শুধু এই, আমি ভালোবাসি। হ্যাঁ—আমি ভালোবাসি। সেই কথাটা না জানিয়ে তোমায় ছাড়তে পারি না।"

শান্তার মাথা ঘুরিয়া উঠিল। কম্পিত হাতখানি দিয়া শক্ত করিয়া চেয়ারটা ধরিয়া রাখিতে না পারিয়া ধপ্ করিয়া বসিয়া পড়িল।

অপরেশ দুয়ারের কাছ হইতে ধীরে ফিরিয়া আসিয়া শান্তার সামনে দাঁড়াইলেন। মুহূর্ত্তের মুখের দীপ্তি আবার মিলাইয়া গেল, আবার আবেগভরে চক্ষুযুগল ম্লান হইয়া আসিল। মিনতি করিয়া বলিলেন, "শান্তা, তুমি তো হার্টলেস্ নও, কেন তবে আমার এ যন্ত্রণা বুঝতে পার্চ্ছ না? ভল্‌ক্যানো দেখেচ কখনো, কল্পনা কর্ত্তে পারো তো?" একটা তপ্ত নিশ্বাস শান্তার কপালে আসিয়া লাগিল।

কোনও উত্তর মিলিল না।

অপরেশ আবার বলিলেন, "আঘাতের পর আঘাত দিয়ে দিয়ে তুমি আমায় কোথায় নিয়ে ফেলেছ তুমি জানো না। যেটুকু এখনও বাকী আছে, সেটুকুও চূর্ণ কর্ত্তে চাও? করো—আমি অসহায়!"

স্বর কাঁপিয়া কাঁপিয়া নিস্তব্ধ ঘরখানির দেয়ালে প্রতিধ্বনি জাগাইয়া শান্তার কাণে বড় তীব্র হইয়া বাজিল! সে অশান্তভাবে বলিয়া উঠিল, "আপনি কি বল্‌চেন বুঝতে পারচেন না।"

বেদনার হাসি ফুটাইয়া অপরেশ বলিলেন, "বুঝবার ভুল বড় আমার হয় না।"

বুঝিবার অক্ষমতা আজ শান্তারই। এই অধীর পুরুষটির উদ্দাম

ভালোবাসার স্রোতের মুখে সে কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া পড়িয়াছে। এক একবার অপমানে ও রাগে ফুলিয়া ফুলিয়া ইচ্ছা করিতেছিল, সত্য সত্যই পদাঘাত করিয়া চলিয়া যায়। কিন্তু পরক্ষণেই তাঁহার ঐ অকৃত্রিম বেদনাভরা আঁখির দৃষ্টি আর রুদ্ধ হৃদয়ের বাঁধা-না-মানা তপ্ত নিশ্বাস আসিয়া মনটাকে করুণায় সজল করিয়া ফেলিতে চায়। পথ না পাইয়া শান্তা ক্ষোভে ও গ্লানিতে বাক্যহারা হইয়া বসিয়া রহিল।

অপরেশ বলিলেন, "আমার শ্রদ্ধা—আমার ভালোবাসা এতই কি হেয়, সে শুধু আপনার ঘৃণাই পাবে?"

শান্তা নিরুত্তর।

অধৈর্য্য হইয়া অপরেশ বলিলেন, "একটা কথার উত্তরও আপনার কাছ থেকে মিল্‌বে না, এমনি দুর্ভাগ্য নিয়েই কি জন্মেছিলাম?—হুঁ, অসম্ভব নয়।" স্বর আরও গাঢ় হইয়া আসিল, "নিরবচ্ছিন্ন সুখ মানুষের ভাগ্যে হয় না, একথা শুনেচি। কিন্তু নিরবচ্ছিন্ন দুঃখ যে ঘটে তা জানতাম না। আমাব নিজেব জীবনেই শুধু তাই দেখলাম। আচ্ছা, এমন আঁধার গুহা দেখেচেন কখনো যেখানে আলোর রেখাও কখনো উঁকি মারেনি, যেখানে শুধুই অন্ধকার, বর্ণহীন, কঠিন পাথর?" প্রাণপণ যত্নে একটুখানি হাসিয়া আবার বলিলেন, "কিন্তু সে পাথরের বুক চিরেও ঝর্ণা নামে জানেন? বিশ্বাস হয়?"

শান্তা তাহার সমস্ত দর্শনের জ্ঞান ও অনুভূতি একত্র করিয়া এতক্ষণে একটা উত্তর দিল, "রবিঠাকুরের একটা লাইন আছে জানেন?—

'সুখ শুধু পাওয়া যায় সুখ না চাহিলে,
প্রেম দিলে প্রেমে পূরে প্রাণ,
নিশিদিন আপনার ক্রন্দন গাহিলে
ক্রন্দনের নাহি অবসান।'"

অপরেশ ভালো করিয়া শান্তার মুখের দিকে চাহিলেন। কতক্ষণ স্থিরভাবে বসিয়া থাকিয়া বলিলেন, "দুর্ভাগ্যের কান্না কাঁদতে আর কখনো শুনেচেন আমাকে? আমি তেমন কাপুরুষের দলে নই, এ গৌরবটুকু আমার আছে। কিন্তু বেশী ঘসলে যে ক্ষয়ে যায়, বেশী আঘাতে ফাটে একথা কি মানো? সীমা সবারই আছে। সংসার আমার ওপরে যে অবিচার করেছে করুক্, কারো কাছে সে জন্যে অভিযোগ আন্‌ব না। কিন্তু তুমি যে লাঞ্ছনা দিচ্ছ, এইখানে আমি শেষ সীমায় পৌঁছে গেছি। আর সইবার শক্তি নেই।—কি বলছিলে? প্রেম দিলে প্রেমে পুরে প্রাণ? সত্যি? বিশ্বাস কর্ব্ব?"

তাঁহার বুকের ভিতরটা যেন উছলিয়া উঠিল। দীর্ঘ দেহখানি আনত করিয়া শান্তার মাথার উপর ঝুঁকিয়া দাঁড়াইয়া বলিলেন, "তবে আমার এ বুকভরা প্রেম এমন করে ব্যর্থ হয় কেন? আমার একান্ত ভালোবাসার দাবী নিয়ে দাঁড়িয়েও কেন তোমাকে বুকের কাছে টেনে আনতে পারি না? বল শান্তা, বল।"

শান্তা সভয়ে মাথা তুলিয়া তাঁহার কৃষ্ণতারক গভীর চক্ষু দুইটির দিকে চাহিয়া দেখিল, বিশ্বের সমস্ত ভালোবাসা যেন ঐ দৃষ্টির মধ্য দিয়া ছুটিয়া বাহির হইতেছে। কে বলে তিনি বিগতযৌবন? সমস্ত দেহ অপূর্ব্ব লাবণ্যভরে টল্‌মল্ করিতেছে, যৌবনের দীপ্তি যেন থর থর করিয়া কাঁপে। মুহূর্ত্তের তরে বিস্ময়ে চাহিয়া থাকিয়া শান্তা অবোধের মত টেবিলের উপরে মাথা ঠেকাইয়া অবশ হইয়া পড়িল।

অপরেশ বলিলেন, "শান্তা, কি দোষ আমার বল না?"

মাথা না তুলিয়াই দিশাহারা ভাবে শান্তা উত্তর দিল, "কিছু নেই।"

অনেকক্ষণ নিস্তব্ধ হইয়া বসিয়া থাকিয়া অপরেশ বলিলেন, "শান্তা, একটা কথা সত্যি করে বল—তুমি কি আর কাউকে ভালোবাসো?"

শান্তা চমকিয়া উঠিল। আপনার অলক্ষ্যে মুখখানা একবার অস্বাভাবিক রক্তিম হইয়া উঠিয়া একেবারে বিবর্ণ হইয়া গেল। কে বলিতে পারে? কে বিশ্লেষণ করিয়া দিতে পারে, অপরেশের প্রতি এই বিরাগ তাহার কেন? এই হতভাগ্য মানুষটির প্রেমকে ঘৃণা করিবার জন্য তাহার মন এত ব্যগ্র কেন হয়? অন্যায় বলিয়া—অপবিত্র বলিয়া? কিসে অন্যায়? শান্তা স্তব্ধ হইয়া মনের মধ্যে খুঁজিয়া দেখিল, এই ন্যায় ও পবিত্রতার মাপকাঠি এমন কঠোর করিয়া সে তো সকলের বেলায় প্রয়োগ করে নাই! চকিতে সত্যকামের মুখখানা চোখের উপর দিয়া খেলিয়া যায়। অপরেশের দুঃখশ্রান্ত জীবনের উপর আরও একটি নির্ম্মম দুঃখের বোঝা চাপাইবার জন্য তাহার এত যে আগ্রহ, তাহা শুধুই কর্ত্তব্যের প্রেরণায কিনা, সন্দেহের কথাই তো বটে।

অপরেশ চাহিযা চাহিয়া দেখিতে লাগিলেন। চারিদিকে নীরবতা। অপরেশের মনে হইল যেন কত যুগ!

শান্তা অনেকক্ষণ পরে প্রাণপণ চেষ্টায় মনের সকল কর্ত্তব্য ও শুভবুদ্ধি জাগাইয়া তুলিয়া বলিল, “অপরেশবাবু, আমি একটা প্রস্তাব করি?”

স্বরের এই অপ্রত্যাশিত স্নিগ্ধতা অপরেশের কাণে যেন গানের রেশ হইয়া বাজিল। উৎসুক হইয়া বলিলেন, “কি প্রস্তাব, শান্তা?”

“আমি যদি আজ থেকে আপনার বোনের অভাব পূর্ণ করি, তাহলে আপনি সুখী হবেন?”

অপরেশের মুখের সজীবতা মিলাইয়া গেল, “আমাকে ব্যঙ্গ করে তুমি এতই আনন্দ পাও, শান্তা?”

ব্যঙ্গ তো সে করিতে চাহে নাই! মনের সমস্ত আকর্ষণ বিকর্ষণকে উপেক্ষা করিয়া অনেক প্রয়াসে এতখানি অগ্রসর সে হইয়াছে, এর বেশী তো আর সম্ভব নয়। অপরেশ এমন নির্ব্বোধ, এমন লোলুপ কেন?

অপরেশ বলিলেন, "আমাকে ভুলিয়ে রাখবার চেষ্টা করে লাভ নেই ; আমি বুঝতে পার্চ্ছি। বুঝতে পারলেও মনকে কন্ট্রোল কর্ত্তে তো পারি না !—শান্তা !"

মনের মধ্যে যে সংশয়, আঘাত, তিরস্কার আসিয়া একে একে উঁকি মারিতেছিল, শান্তা তাহা লইয়া আব কোনমতেই স্থির থাকিতে পারিতেছে না। এ কি দুর্ব্বিপাক !

অপবেশ বলিলেন, "তোমাব প্রেমের কৃপা কার জীবনকে ধন্য করচে আমি জানি না। শুন্‌বার অধিকাবও আমার নেই। কিন্তু একথা আমি জোর করেই বল্‌ব, তাব ভালোবাসার চেয়ে আমাব ভালোবাসা বেশী সত্য, বেশী প্রবল। তার যৌবনের চেয়ে আমাব যৌবন তোমাকে অনেক বেশী দাবী করে। তার যাতনার চেয়ে আমাব যাতনা অনেক গভীর। তাকে বঞ্চিত কর্লে সে হয়ত আহত হতে পারে, কিন্তু আমাকে করচ তুমি হত্যা। আঁৎকে উঠ্‌চ কেন ? এ আমার একান্ত খাঁটি কথা, অন্তর্য্যামী জানে। আমাকে যদি বাঁচাতে কেউ পারে, সেও তুমি, আমাকে যদি ধ্বংস কেউ কবে, সেও তুমি। তুমি আমারই,—একান্ত আমার। তোমার প্রেম যাকে খুসী দিয়েচ, কিন্তু আমার প্রেম তোমাকে কখনও ছাড়তে পারবে না।"

শান্তা বিচলিত হইয়া বলিয়া উঠিল, "মিথ্যে কেন আপনি মনগড়া কাহিনী বানিয়ে নিজেকে কষ্ট দিচ্ছেন ? আমি—"

"কি মিথ্যে ? যাকে খুসী কৃতার্থ করেচ, কিন্তু আমাকে প্রতারণা করে লাভ কি ?"

শান্তা অধীর হইয়া বলিল, "থামুন, থামুন। আমার প্রেম নেই, কি করে দেব ? আমি ব্রহ্মচারিণী।"

অপরেশ নির্ব্বাক হইয়া গেলেন।

শান্তার সমস্ত হৃদ্‌পিণ্ডটা ধরিয়া কে যেন জোরে মুচড়াইয়া দিল। এদিক হইতে ওদিকে, ওদিক হইতে এদিকে ক্রমাগত ধাক্কা লাগিতে লাগিতে তাহার হৃদয় আর মস্তিষ্ক যখন ক্ষিপ্ততার কিনারায় আসিয়া দাঁড়াইয়াছে, সেই অস্থির মুহূর্ত্তে উপায়বিহীনভাবে এই কথাটুকু মুখ দিয়া বাহির হইয়া গেল। ইহা ছাড়া আর কী করিতে পারিত সে ?

অপরেশ বিস্মিত হইয়া বলিলেন, "ব্রহ্মচারিণী ! সেকি শান্তা ?"

শান্তা নিজেকে সামলাইতে ব্যস্ত, উত্তর মুখে আসিল না।

অপরেশ বলিলেন, "মানুষের মন আর মানুষের দেহ যা চায়, তাকে বাধা দেওয়ার মত মূঢ়তা আর নেই, শান্তা ! কেন নিজেকে বঞ্চিত কর্চ্ছ ? ব্রহ্মচর্য্যের কোনও মানে হয় না।"

গম্ভীর মুখে শান্তা উত্তর করিল, "হোক্ না হোক্, সেই আমার ব্রত।"

"সত্যি !!"

"মিথ্যে আমি বলি না।"

অপরেশ মুহূর্ত্তে নিস্পন্দ হইয়া তাহার ক্লিষ্ট মুখশ্রীর দিকে চাহিয়া রহিলেন। হঠাৎ তীব্র আবেগভরে শান্তার দুইখানি হাত আপনার মুঠির মধ্যে চাপিয়া ধরিয়া ব্যাকুল মিনতিতে কহিলেন, "এ ব্রত ভাঙ শান্তা। আমাকে বাঁচাও।"

শান্তা অবিচল গাম্ভীর্য্যভরে হাত দু'খানা ছাড়াইয়া লইল।

সত্যকাম—অপরেশ। মাঝখানে অসহায় একাকী সে তরুণী তরণীর মত ভাসিতেছে। হাল কোন্‌দিকে ফিরাইবে? স্রোত একদিকে টানে, বায়ু আব এক দিকে,—তরঙ্গের স্থিরতা নাই। অশান্ত জলরাশির ঘূর্ণাবর্ত্তের সঙ্গে সংঘাত করিতে করিতে বুক ভাঙিয়া আসে। হাল ছাড়িয়া দিলে তরী কোন্‌ মুখে ঘুরিবে, তাহা সে জানে, ভাল কবিয়াই জানে। কিন্তু ছাড়িয়া দিবার অধিকার কি তাহার আছে? যে ভার বিধাতা তাহার স্কন্ধে জন্মমুহূর্ত্ত হইতে তুলিযা দিয়াছেন তাহা এমন হেলায় ফেলিয়া দেওয়া কি উচিত? কর্ত্তব্যবিমুখ সে নয়, আমাদের ভারে হাত পা গুটাইয়া বসিয়া থাকার দুর্ব্বলতা সে স্বীকার কবে না।

এ সঙ্কট তাহার জীবনে কেন আসিল? পুঙ্খানুপুঙ্খ কর্ত্তব্য লইয়া যাহারা মাথা ঘামায় না, ইচ্ছা ও প্রবৃত্তিকে মানিযা লইতে যাহাদের দ্বিধা নাই, সে তাহাদের দলে নয়! তা যদি হইত তবে আজ তাহার সম্মুখে সহজ পথ! কোনও প্রশ্ন নাই, দ্বিধা নাই, সমস্যা নাই। সে সমস্যা তাহার পথের সামনে আজ দুর্ল্লঙ্ঘ্য পর্ব্বত হইয়া জাগিয়া উঠিয়াছে, তাহাকে উপহাসের হাসিতে কখন্‌ উড়াইয়া দিতে পারিত! যে মুহূর্ত্তে সে সত্যকামকে ভালোবাসিল, সেই মুহূর্ত্তেই প্রেমের কাছে ধরা দিয়া সুখী হইতে পারিত। কিন্তু তাহা পারিল না, আদর্শ-উদ্‌যাপনের সংকল্পের কাছে বাধা পাইল। উঃ, জীবনটা কি কঠোর!

তবু তো ধরা দিতে বসিয়াছিল, যুক্তিজালে সংশয় ছিন্ন করিয়া প্রেমকে জয়ী করিতে চলিয়াছিল।—সংশয় ছিন্ন করিয়া? সত্যসত্যই সংশয় ঘুচিয়াছিল কি? না, প্রবৃত্তিরই সূক্ষ্ম মায়া, নিজের মোহ—কে জানে?

থাক্, থাক্, সে কথায় কাজ নাই। সে সংশয় ঘুচুক আর নাই ঘুচুক, আজ যে নূতন সংশয়! আজ যে পথ একেবারে রুদ্ধ। মুক্তি পাইবার পথ খুঁজিতে গিয়া দৃষ্টি বারবার ধাঁধিয়া যাইতেছে। দুর্ভাগ্য অপরেশ কেন আসিয়া তাহার পথের মাঝখানে উদয় হইয়া সব এলোমেলো করিয়া দিল?

কাকীমার মত যাহারা এক নিমেষে জীবনের সকল ভালোমন্দ নির্ণয় করিয়া ফেলিতে পারে, তাহারা নিশ্চিন্তবিবেকে সত্যকামকেই ভালোবাসিয়া অপরেশকে পায়ে দলিয়া হাসিয়া চলিয়া যাইত। সে তাহা পারিবে না। দলিয়া যাইতে যদি বা পারে তো মুখে আর এ জীবনে হাসি ফুটাইতে পারিবে না। মানুষের হৃদয়ের রক্তে যে পথ ধৌত করা হইল, সে পথে তাহার আনন্দের রথ চলেনা। মানুষের বুকের পাঁজর ভাঙিয়া যে প্রাসাদ গাঁথা হইল, সে সৌধ তাহার উপভোগ সাধ পূরায় না। তাহার ভালো-লাগা-না-লাগায় মানুষের মূল্য নির্দ্ধারণ হয় না; তাহার গ্রহণ প্রত্যাখ্যানেই মানুষের ভালোবাসার পরিমাপ নয়। সে কেমন করিয়া অপরেশকে অশুচি বলিয়া ঘৃণা করে, কেমন করিয়া তাঁহাকে ঐ প্রেমের অপরাধে শাস্তি দিবার স্পর্দ্ধা করে? তাঁহার হৃদয়খানি ছিঁড়িয়া শতছিন্ন হইতে বসিয়াছে, তাহা সে প্রত্যক্ষ দেখিয়াছে। সেই ভাঙা হৃদয়ের উপর দাঁড়াইয়া সে আপনার প্রেমোল্লাসে নৃত্য করিবে, এমন দানবী তো সে কোনকালে ছিলনা আজও হয় নাই। অপরেশের ছিন্ন হৃদপিণ্ডকে চুম্বনে শতদলে ফুটাইয়া তুলিতে যদি পারিবে না তো সমবেদনার মলয়স্পর্শে প্রলেপ বুলাইতে তো পারে! তাঁহার বিশীর্ণ ম্লানমুখে হাসি ফুটাইতে যদি নাই পারিবে, তো নিজের মুখের প্রমোদহাস্য মুছিয়া ফেলিয়া তাঁহার ব্যথার ভাগ তুলিয়া লইতে তো পারে! বুভুক্ষিত অপরেশ আকণ্ঠ তৃষ্ণা লইয়া তাহার হৃদয়ের দিকে চাহিয়া আছেন, সেই তাহার হৃদয়ের মধু নিঃশেষে সে সত্যকামের

অধরে তুলিয়া ধরিবে তাঁহারই চোখের সম্মুখে? এ কাজ সে পারিবে না, কখনও না। তাহা হইলে তাহার আজন্মের শিক্ষাদীক্ষা বৃথা, চিরজীবনের সাধনা বৃথা!

সত্যকামের সুকোমল মুখখানি হঠাৎ মনের মধ্যে ভাসিয়া উঠে। প্রাণপণ ব্যাকুলতায় শান্তা চক্ষু মুদিয়া ছবিখানি মুছিয়া ফেলিতে চায়। ঐ আঁখির কোণে চঞ্চল দৃষ্টির ইঙ্গিত, ঐ স্ফুরিত অধরে স্নিগ্ধ মধুর হাসিটি, এ কি ভোলা যায়? সেদিন সে কী আবেগেই না নিজেকে নিবেদন করিতে আসিয়াছিল, হৃদয়ভরা কী অধীরতা! ফিরিয়া যাইবার কালে কী বেদনা, অধর দুটিতে কত অভিমান!—সত্যকাম ফিরিয়া গেল? সে তাহাকে ফিরাইয়া দিতে পারিল? এত সে হৃদয়হীন? আর তো সত্যকাম ফিরিয়া আসিল না! উঃ! কি নির্ম্মম বেদনাই না সে তাহাকে দিয়া ফেলিয়াছে! শান্তার ইচ্ছা হইল, ছুটিয়া গিয়া তাহাকে এখনই টানিয়া লইয়া আসে। এতখানি ব্যথা সে কি তাহাকে দিতে পারে? তাহার একটুখানি হাসি পাইলে সত্যকাম যদি সুখী হয়, তো সে খুলিয়া ধরিবে হাসির নির্ঝর, তাহার একটু প্রেমের ছিটা লাগিয়া যদি সত্যকাম তৃপ্ত হয় তো সে প্রেমের বন্যা হইয়া তাহাকে ভাসাইয়া নিবে।

সপাং করিয়া মনের মধ্যে কে যেন চাবুক মারিল। না, না, না,—সে ভুল বকিতেছে। সত্যকামকে দূরে সরাইতে হইবে, ব্যথা দিতে হইবে।—কেন? কিসের জন্য? অপরেশ? মিথ্যা, ভুল, প্রবঞ্চনা! সত্যকামের চেয়ে সত্য কেউ নাই। সত্যকামের আনন্দের কাছে আর সবার আনন্দ তুচ্ছ। দূর হউক অপরেশ, দূর করিয়া দাও তাহার পঙ্কিল প্রেমের অসম্বদ্ধ প্রলাপোক্তি!

অস্থির হইয়া শান্তা ছট্‌ফট্ করিতে আরম্ভ করিল। ইচ্ছা করে,

চীৎকার করিয়া কাঁদিয়া ও[illegible]তার আসন ধরিয়া প্রাণপণে নাড়া দিয়া চীৎকার করিয়া জিজ্ঞাসা [illegible] এ নিপীড়ন তাহাকে কিসের জন্য ?

বুকফাটা কান্না আসিয়া ও[illegible] গিয়া স্তব্ধ হইয়া রহিল। চোখের উদ্গত বাষ্প বান ডাকিয়া আসিতেছিল, হঠাৎ হিমানীকণার মত জমাট বাঁধিয়া গেল। অন্ধকার নিশীথের তারকার মত তাহার চক্ষু দুইটি কেবল জ্বল্ জ্বল্ করিয়া আকাশেরই তারকার দিকে অনিমিষে চাহিয়া রহিল।

তাহার এ বিলাপ কিসের ? সে কি এতই দুর্ব্বল, এতই অসহায় ? জীবনব্যাপী আদর্শের উদ্‌যাপনার মুখে শক্তি কি তাহার আসিবে না ? অন্ধকারের বুকে আলো জ্বলে, নিদাঘের তৃষ্ণায় অমৃতধারা ঝরে, তাহার একান্ত দুঃসহ বেদনার দিনে কি সহিবার বল দেখা দিবে না ?

সে গর্ব্ব করিয়া অতসীকে বলিয়াছিল, প্রলোভনকে জয় করিবার শক্তি নারীর আছে। আধ্যাত্মিক বীর্য্য দিয়া দেহের কামনার উপর আধিপত্য করিতে সে জানে। আজ ? আজ তাহার সেই অগ্নিপরীক্ষার দিন। প্রবৃত্তির কাছে এবার হার মানিবে কি ? না, হার মানিবার মেয়ে সে নয়। সত্যকামকে ভালোবাসিয়া ফেলিয়াছে বটে, কিন্তু সে ভালোবাসাকে চরিতার্থ করিবার অধিকাব ছিল তখনই, যখন তাহা আর কোথায়ও বিঘ্ন ঘটাইত না। কিন্তু সে যখন আব একটি হৃদয়ের ভালোবাসাকে ব্যঙ্গ করিতেছে, সে যখন নিজের জীবনের সাধনার অপমান করিতে বসিয়াছে, তখন তাহাকে আঁক্ড়াইয়া থাকিবার পথ নাই। প্রেম থাকে থাকুক, তাহাকে কামনার কবল হইতে মুক্তি দিতে হইবে। হুঁ তাই। প্রেমে বিরোধ নাই, বিরোধ শুধু তাহার কামনার চরিতার্থতা লইয়া।

বিনিদ্র রজনীর মায়াকাঠিতে চিন্তার তন্তুগুলি জটিল হইয়া উঠিল, চেতনা আচ্ছন্ন হইয়া আসিল।

সকাল বেলা এক ঝলক রৌদ্র আসিয়া যখন শান্তার চোখেমুখে ছড়াইয়া

পড়িল, হঠাৎ ধড়মড় করিয়া উঠিয়া বসিয়া চাহিয়া দেখিল, ওঃ, অনেক বেলা হইয়া গিয়াছে।

দৈনন্দিন কাজ যথানিয়মে চলিল। ব্যক্তিবিশেষের জন্য জগতের গতি থামে না! কোথাও হাসি, কোথাও কান্না, কোথাও আলো, কোথাও অন্ধকার, মিলিয়া মিশিয়া চিত্রখানি সমানই থাকিয়া যায়। যদি বা কোনও প্রান্তে একখানি কালো রেখা পড়ে, কে তাহার খেয়াল করিবে?

ঘুম :হইতে উঠিয়া মুখ ধোওয়া, ক্যালেণ্ডারে তারিখ বদ্‌লানো, খাওয়া ও খাওয়ানো, মাণিককে পড়াইতে বসা পর্য্যন্ত কোনও একটি কাজ বাদ পড়িল না। দুপুরের আহার সারিয়া অনেকদিন সে ঘুমায়, আজ ঘুমাইল না, প্রিয়লালের পড়ার ঘরে গিয়া গীতা খুলিয়া বসিল।

প্রভা আর সুষমা ব্যস্তসমস্ত হইয়া আসিয়া তাড়া দিলেন, "চল্ চল্, কাপড়-চোপড় পর্ গে' যা।"

সুপ্তোত্থিতের মত অবাক্ হইয়া শান্তা বলিল, "সে আবার কি? যাচ্ছ কোথায়?"

"বাঃ, মিউজিয়ামে!"

ওহোঃ, শান্তা একেবারেই ভুলিয়া গিয়াছিল সে কথা। অপ্রস্তুত হইয়া বলিল, "তাইত। কিন্তু বড্ড রোদ যে! এক্ষুণি যাবে?"

সুষমা বাহিরের দিকে চক্ষু বুলাইয়া বলিলেন, "এক্ষুণি না গেলে হবে কেন? মিউজিয়াম্ থেকে আবার ভিক্টোরিয়া মেমোরিয়ালে যাবার প্ল্যান্ আছে যে! ওঠ্, শীগ্‌গির কর্।"

শান্তা চেয়ারে গা ঢালিয়া দিয়া শ্রান্তিভরে বলিল, "তাহলে তোমরা যাও, আমি নাই গেলাম।"

"কেন?"

"ইচ্ছে কর্চ্ছে না, কাকীমা।"

প্রভা বলিলেন, "অসুখ করেছে নাকি ?"

শান্তা মনে মনে কেমন একটা অপমানের আঘাত পাইল। চট্ করিয়া সোজা হইয়া বসিয়া হাসিয়া বলিল, "অসুখ টসুখ কিচ্ছু করেনি গো! আসল কথাটা, মিউজিয়াম্ আর ভিক্টোরিয়া মেমোরিয়াল দেখবার আমার একবিন্দু সখ নেই, দেখে দেখে পচে গেছে। তার চেয়ে ঘরে বসে আরাম করে ঘুমোব।"

"দেখতে তো পাচ্ছি বই খুলে বসা হয়েছে।"

সুষমা টেবিলের উপর দৃষ্টিপাত করিয়া এক ধমকে বলিলেন, "আসল কথা হল তাই! থাক্ থাক্, গীতা উপনিষদে আর কর্ম্ম নেই, ঢের হয়েছে।"

বইখানা ছিনাইয়া লইবার উপক্রম করিতেই শান্তা একটানে তাহাকে কোলের উপর নামাইয়া শক্ত করিয়া ধরিয়া হাসিয়া বলিল, "ও হচ্ছে না, আমি যাবই না।"

দুই কাকীমা মিলিয়া টানাটানি করিতে ছাড়িলেন না।

অনেক অনুনয় বিনয় করিয়া, ওজুহাত দেখাইয়া শান্তা অব্যাহতি পাইল।

* * * * *

দুই বাড়ী নিস্তব্ধ। দেবতা যাহাদেব আশীর্ব্বাদ করেন, হাসি তাহাদের ফুরায় না; অন্যের কান্না তাহাদের কাণে পশে না। তাহারা নিত্য নব স্ফূর্ত্তির সন্ধানে রত, উপভোগে তৃপ্ত। তাহারা তো যাইবেই। কাকীমারা তাই গিয়াছেন। আনন্দের অধিকার নাই শুধু তাহারই। সেই শুধু একা, পৃথিবী হইতে বিচ্ছিন্ন।

জানালা দিয়া বাহিরে চাহিয়া চাহিয়া শান্তা দেখিল, কি অশ্রান্ত উৎসাহ, কি অফুরন্ত জীবন!

বই হাতে করিয়া ফুটপাথের উপর কে ঐ আসিয়া উঠিল! উদ্‌গ্রীব নয়নে মাথা তুলিয়া শান্তারই জানালার পানে তাকাইল কেন? পলকের মধ্যে শান্তা চক্ষু ফিরাইয়া লইল, বুকের মধ্যে ঝড় উঠিয়াছে। কতদিন পরে ঐ আদরের মুখখানি চোখের সামনে দেখা দিল। সেই স্নেহ ঢল ঢল মাধুরী, শুধু সে সজীব দীপ্তিটুকু হারাইয়া গেছে। বড় ম্লান, বড় পাণ্ডুর। উঃ, তাহার সত্যকামের এ কি শ্রী!

দিগন্তে সায়াহ্নের ছায়া পড়িয়া গিয়াছে। ধূমধূসর আকাশের শেষ বর্ণ-চিহ্নটুকু গাঢ় হইয়া ঢাকিয়া গেল। যে আলো তখনও ছিল, আর সেটুকুও নাই। আঁখি অন্ধ, পথ বন্ধ।

শান্তা সমস্ত বাড়ীখানির নীরবতা ভাঙিয়া ডাকিল, "নারাযণি!"

ঝি উত্তর করিল, "কেন দিদিমণি?"

"ও-বাড়ীর কাকামণিকে বলে এসো আমি ডাক্‌চি।" সমস্ত শিরা উপশিরাগুলি যেন টন্‌টন্ করিয়া উঠিল।

সত্যকাম তখন ইজিচেয়ারে শুইয়া শুইয়া অন্ধকারের মধ্যেও একখানা পত্রিকা কোলের উপর খুলিয়া রাখিয়া বিবর্ণ আকাশের দিকে চাহিয়া ছিল। মাঝে মাঝে ভাবিতেছিল, একবার বাহিরে কোথাও খানিকটা বেড়াইয়া আসিবে কি না। এত অন্ধকার, এত নিঃসঙ্গতা আর ভাল লাগে না!

ঝি আসিয়া খবর দিল। সত্যকাম অর্দ্ধশয়ন হইতে লাফাইয়া উঠিয়া খানিকক্ষণ নির্ব্বাক্ হইয়া চাহিয়া থাকিয়া জিজ্ঞাসা করিল, "কে? দিদিমণি?"

"হাঁ কাকাবাবু। আর কেউ তো বাড়ী নেই!"

সত্যকাম চমক্ ভাঙিয়া ফেলিয়া ঝিকে বিদায় দিল, "যাও, আমি

যাচ্ছি।" একি সত্য ? সে তাহাকে ডাকিয়া পাঠাইল আপনি সাধিয়া ? কেন ? সত্বর পা টলিল ; হৃদপিণ্ড শাসন না মানিয়া বার বার লাফাইয়া ওঠে।

শান্তা জানালার ধারে বাঁধানো উঁচু ধাপটার উপর বসিয়া বসিয়া মাথা নীচু করিয়া ক্রমাগত নিজের সঙ্গে বোঝাপড়া করিতেছে। এত অবাধ্য মন তাহার কোনদিনই তো ছিল না !

সত্য আসিয়া দুয়ারের কাছে দাঁড়াইল।

নিজের ঐ কোণঘেঁষা স্থানটি হইতে বিন্দুমাত্র না নড়িয়া শুধু একবার মাথা তুলিয়া শান্তা নীরসকণ্ঠে ডাকিল, "এসো।"

একটু দূরে একখানা মোড়া পড়িয়াছিল, তাহাতে বসিয়া পড়িয়া সত্য জিজ্ঞাসা করিল, "কেন ?"

মুহূর্ত্তমধ্যে নিজেকে সংযত করিয়া শান্তা সহজ স্বরে বলিল, "অনেকদিন আসোনি—সেইজন্যে, এমনিই।"

"ও !"

"কি হয়েছিলো, আসোনি যে ?"

"তুমি তো ডেকে পাঠাও নি !"

হাসিতে চেষ্টা করিয়া শান্তা বলিল, "না ডাক্‌লে বুঝি আস্‌তে নেই ?"

"না।"

শান্তা চুপ করিল।

সত্যকামও কোন কথা কহিল না। নিবিড় অন্ধকারের মধ্যে নিবিড়তর বেদনা ঘিরিয়া আসিয়া ঘরখানিকে অসহ্য করিয়া তুলিল। খানিক পরে বলিল, "যাই তাহলে ?"

শান্তা পাথরের মত বসিয়া রহিল, উত্তর দিল না।

এই কয়দিনের পূঞ্জীভূত অভিমান সত্যকামের বুকের মধ্যে পাথর হইয়া

জমিয়া উঠিতেছিল, শান্তার এত কাছাকাছি বসিয়া তাহার কাঠিন্য যেন গলিতে আরম্ভ করিল। শান্তার মৌনতা যেন তাহার মনের মধ্যে সুরের ঝঙ্কার তুলিল। ডাকিল, "শান্তা!"

শান্তা কথা বলিল না।

"কথা বল, শান্তা। নইলে কেন আমায় ডেকে আন্‌লে এমন করে?"

অবসন্নভাবে শান্তা বলিল, "কি বল্‌ব?"

"যা তোমার খুসী। যা তোমার অনুগ্রহ!"

শান্তা জানালার গায়ে মাথাটা হেলাইয়া দিয়া অর্থহীন চোখে সত্যকামের মুখের দিকে চাহিল। উত্তর খুঁজিয়া পাইল না।

অধীর হইয়া সত্যকাম বলিল, "তাহলে আমার কথাটা আমি বলি? অনেক বলেছি,—আবার বলি?"

পুলকে কাঁপিয়া শান্তা উত্তর দিল, "বলো।"

এক লাফে সত্যকাম মোড়াটাসুদ্ধ শান্তার একেবারে পাশে আসিয়া বসিল। মাথাটা নামাইয়া কাণের কাছে আনিতেই শান্তা বিব্রত হইয়া বলিয়া উঠিল, "বোলো না সত্যকাম।"

কোনও বাধা না মানিয়া শান্তার কপোলের কাছে মুখ লুকাইয়া সত্য বলিয়া গেল। শান্তা অবশ হইয়া শুনিল, শ্বাসরুদ্ধ হইয়া থাকিয়া অকস্মাৎ বুকের মধ্যে ঘন ঘন দোলা উঠিল। হাসিল না, কাঁদিল না, বাধা দিল না।

সত্য বলিল, "এবার তুমি বল শান্তা। ঐ কথাটুকু তুমি আমায় বলো। শুধু একটিবার।"

শান্তা বিহ্বলের মত একবার তাহার মুখেব দিকে তাকাইয়াই হঠাৎ চেতনা ফিরিয়া পাইল। ঘরখানি অন্ধকারে থম্‌থমে হইয়া আছে; শুধু বাহিরে রাজপথের গ্যাসের বাতিগুলি হইতে একটা যে অস্পষ্ট আলো আসিয়া পড়িতেছিল, তাহারই মধ্যে সত্যকাম দেখিতে পাইল, শান্তা দাঁত

দিয়া ঠোঁট দুখানি চাপিয়া ধরিয়াও তাহার কম্পন কোনোমতে থামাইতে পারিতেছে না।

এমন অধীরতা এই মেয়েটির মধ্যে সে তো কখনও দেখে নাই। এ তাহার হইল কি ?

"ওকি শান্তা, তুমি কাঁদ্‌চ ? আমি কি ব্যথা দিলাম ?"

শান্তা নিঃশব্দে মাথাটা জোরে দোলাইয়া জানাইল, না। টপ্ টপ্ করিয়া দুই ফোঁটা তপ্তজল সত্যকামের উরুতে আসিয়া পড়িল।

সৌজন্য ও লোকাচারের সীমারেখা ধুইয়া মুছিয়া গেল। সত্যকাম দুই হাত দিয়া শান্তার মুখখানা তুলিয়া ধরিয়া নির্ব্বাক্ হইয়া চাহিয়া রহিল।

শান্তা মাথাটা জোর করিয়া সরাইয়া লইয়া গিয়া বিকৃতকণ্ঠে বলিল, "আমি পারবো না, মাপ করো।"

সত্য উচ্ছ্বসিত হইয়া বলিল, "পার্ব্বে, পার্ব্বে, পার্ব্বে। আমি তোমাকে জেনেচি। মুখ ফুটে শুধু একটিবার বলো।"

শান্তা নিজেকে ধিক্কার দিয়া চোখের জল মুছিযা বলিল, "না।"

সত্যকামের অভিমান ফুলিযা ফুলিযা ওঠে। মুখখানা লাল হইয়া উঠিল, স্ফুরিত অধর দিয়া কম্পিত স্বরে বাহির হইয়া আসিল, "নিষ্ঠুর !"

শান্তার বুকের সমস্ত তন্ত্রীগুলি যেন একসঙ্গে ছিঁড়িয়া যাইবার উপক্রম হইল। সত্যকামের বুকের উপর ঝাঁপাইয়া পড়িয়া কাঁদিয়া বলিতে ইচ্ছা করিল,—বাসি, বাসি, তোমায় ভালোবাসি।

শুধু একটিমাত্র কথা তাহার মুখ দিয়া বাহির হইল, "সত্যকাম—সত্য—"

আনন্দে শিহরিয়া সত্য ঝুঁকিয়া পড়িয়া বলিল, "আর একটু—একটু-খানি স্পষ্ট করে বল, লক্ষ্মীটি। ভালোবাসো ?"

শান্তার সর্ব্বাঙ্গে কে কশাঘাত করিল।

৩১

প্রচণ্ড দহনে শান্তার অন্তর বাহির জ্বলিয়া যাইতেছে। রাত্রির পর দিন, দিনের পর রাত্রি কোথা দিয়া যে কাটিয়া গেল, হিসাব নাই।

এই তাহার নিষ্কাম প্রেম ? এই তাহার ব্রহ্মচর্য্য ? অপরেশের দাবীর হাত হইতে নিষ্কৃতি পাইবার জন্য নিজেকে ব্রহ্মচারিণী বলিয়া সদম্ভে প্রচার করিতে দ্বিধা হইল না ! পরমুহূর্ত্তেই আসিয়া সত্যকামের কামনার কাছে আত্মসমর্পণ ! এমন বিশ্বাসঘাতকতা সে কল্পনাও করিতে পারে নাই। সকল জীব-মানবে নিরাসক্ত সমদৃষ্টি তাহার জীবনের ভিত্তি; অথচ অপরেশের সান্নিধ্য তাহাকে বিষাক্ত করে, আর সত্যকামের আলিঙ্গনও অমৃত। অভাগা অপরেশ !—না, না, না, এ হইতেই পারে না।

সত্যকামের কাছে কেন সে ধরা দিল ? তাহার ন্যায়দণ্ডের সূক্ষ্মবিচারে সত্যকামের স্থান যেথায় নির্দ্দিষ্ট হইয়াছে, সে সীমা অতিক্রম করিতে দিল কেন ? এই বোধহয় সেই মোহ যাহা মানুষের বিবেককে আচ্ছন্ন করে, এই সেই প্রবৃত্তির আকর্ষণ যাহা মানুষের পুণ্যপ্রকৃতিকে নীচে টানিয়া নামায়। এ মোহ তাহারও আছে ? এই প্রবৃত্তির আলোড়ন তাহারও মধ্যে এমন প্রবল ? অপমানে, ঘৃণায় শান্তার শরীর সঙ্কুচিত হইয়া আসিল। দুঃসহ, জঘন্য। এমন দীনতা সে সহিবে না। তাহার আবাল্য-জীবনের সাধনা ছিল—শক্তি, প্রেম, পবিত্রতা। আজ শক্তি গেল, পবিত্রতা গেল, প্রেম শুধু কামনায় পঙ্কিল হইয়া সিংহাসন গ্রাস করিতে চায় !

শান্তা কঠিন হইয়া পণ করিল, আত্মার হারানো সম্পৎ আবার ফিরাইবে।

সূর্য্য ডোবে-ডোবে। ছিন্ন ছিন্ন মেঘের আড়াল হইতে ধূমকেতুর পুচ্ছের মত রশ্মিজাল ছড়াইয়া পড়িয়াছে। অন্ধকারের যবনিকা ভেদ করিয়া আলোর রেখায় ও কিসের ইঙ্গিত? তাই ত! ক্ষণিকের মেঘাবরণে ভয় কি? চিরকালের জ্যোতিষ্মানের জ্যোতি আবার আকাশকে হাসাইবে। অজানা ঐ গাছের মাথায় ফুলগুলি ফুটিয়া উঠিয়াছে, দক্ষিণের বাতাস লাগিয়া সেগুলি যেন শিহরিল। বসন্তের রঙীণ হৃদয়ে প্রেমিকের স্নিগ্ধপরশ! পাশের বাড়ীতে গ্রামোফোনে গান বাজিয়া চলিয়াছে। উন্মনা হৃদয়ের তারে আসিয়া মাঝে মাঝে ঝঙ্কার দেয়। উঃ, ওকি গান? প্রত্যাখ্যাত প্রণয়ের মর্ম্মন্তুদ হাহাকার যেন!

শান্তা করুণ নেত্রে পশ্চিমে চাহিয়া রহিল। অস্তরাগের গোলাপী আভা তাহার শুভ্র মুখখানির উপরে রক্তিম দ্যুতি মাখাইয়া দিল।

সত্যকাম পিছনে আসিয়া দাঁড়াইয়া ছিল অনেকক্ষণ। শান্তার ধ্যান-স্তব্ধ হৃদয়খানা সুদূরের কোন্ প্রান্তে গিয়া পৌঁছিয়াছে, সে সাড়া পাইল না, সাড়া দিল না।

সত্যকাম মৃদুস্পর্শে হাতখানি তাহার কাঁধের উপর রাখিয়া শুধাইল, "কি দেখ্‌চ, শান্তা?"

শান্তা ত্রস্ত হইয়া জাগিয়া উঠিয়া তীক্ষ্নস্বরে বলিল, "ছুঁয়ো না।"

সভয়ে সত্যকাম হাত সরাইয়া লইল, "কি হল?"

মুহূর্ত্তের বিচলিত ভাব কাটিয়া গিয়া শান্তার সম্বিৎ ফিরিল। করুণ চক্ষু দুইটি করুণতর হইয়া আসিল, ঠোঁট দুখানি আরও নিবিড়ভাবে সম্বদ্ধ হইয়া শক্ত হইয়া উঠিল।

কোনও উত্তর মিলিল না। সত্যকাম বলিল, "ভারি মিষ্টি আজকের সন্ধ্যেটা। না? না এসে পারলাম না।"

ভারি মিষ্ট! অসহ্য মিষ্ট! তাই শান্তার কাছে আজ অসহ্য তিক্ত।

রোরুদ্যমান হৃদয়ের প্রবল আলোড়ন ঠোঁটের কাছে আসিয়া ফাটিয়া বাহির হয়। শান্তা ঘাড়খানি ফিরাইয়া আড়াল করিয়া উত্তর করিল, "তুমি যাও।"

সত্যকাম মূঢ়ের মত চাহিয়া রহিল।

পর্দ্দা ঠেলিয়া অপ্রত্যাশিত ভাবে বারীন আসিয়া ঘরে ঢুকিল।—"কি করচেন শান্তাদি? সত্যবাবুও যে! অনেকদিন আপনার সাক্ষাৎ পাই নি।"

অসময়ে বারীন্দ্রের এই অনধিকার-প্রবেশকে সত্যকাম মনে মনে শাপান্ত করিল। নিতান্ত ভদ্রতায় পড়িয়া ফিরিয়া বলিল, "আপনি?"

মুহূর্ত্তের মধ্যে উদ্গত চোখের জল চাপিয়া ধরিয়া মুখে সহজ হাসিটি ফুটাইতে চেষ্টা করিয়া শান্তা বলিল, "এসো।"

বারীন কেমন একটু অপ্রতিভ হইয়া সসঙ্কোচে বলিল, "আচ্ছা, আপনারা গল্প করুন, আমি আস্‌চি একটু মাসিমার কাছ থেকে।"

লজ্জায় মরিয়া গিয়া শান্তা উদ্ব্যস্ত হইয়া বলিল, "হঠাৎ আবার এসেই মাসিমার কাছে কেন? বোসো।"

বারীন ন যযৌ ন তস্থৌ অবস্থায় খানিক দাঁড়াইয়া থাকিয়া জানালাব কাছের চেয়ারটাতে বসিয়া পড়িল।

সত্যকাম নিজেকে লইয়া ব্যস্ত, ভদ্রতার প্রয়োজন অপ্রযোজন মনে পড়িল না। বারীন বসিতেই নির্ব্বিবাদে ঘর হইতে বাহির হইয়া গেল।

বারীন একটুখানি ইতস্ততঃ করিয়া জিজ্ঞাসা করিল, "আপনার অসুখ করেচে বুঝি?"

"না তো?"

"তবে?"

"তবে কি?"

বারীন্দ্র থামিয়া গেল।

শান্তা প্রসঙ্গের গতি ফিরাইয়া বলিল, "জানো বারীন, সেদিন একটা চমৎকার ফিলজফিক্যাল্ ডিস্‌কোর্স পড়ছিলাম। তখন থেকেই ভাবচি তুমি এলে দেখাব।"

"ফিলজফিক্যাল্ ডিস্‌কোর্স ?"

"হুঁ।"

বারীন একটু হাসিয়া বলিল, "কাব্য হলে বেশী ভালো হত। দর্শন আমি কিছু বুঝতে পাবি না, জানেন ?"

"কবে থেকে ?"

"চিরদিন।"

শান্তা মিষ্টি হাসিযা বলিল, "তাই নাকি ? আমি তো জানি তোমার আনাচে কানাচে দর্শন।"

"ও আপনার কাছ থেকে একটু একটু ধার করচি।"

"তুমি প্রায়ই কেন এসো না ভাই ? বেশ একসঙ্গে পড়াশুনো কর্ত্তে পারি ?"

বারীন বলিল, "ঐ যে সেদিন এলাম !"

একটুকাল চুপ করিয়া থাকিযা বারীন সসঙ্কোচে আবার বলে, "আসল কথা কি জানেন ? আসতে আমি বোজই পারি। রোজই আসতে ইচ্ছে করে—আপনার কাছে থাকতে আমার ভাবি ভালো লাগে। শুধু ভয় হয় আপনি না জানি কি ভাবেন।"

"কিছু ভাবি না বারীন।" অত্যন্ত আদরের সঙ্গে এই কথা কয়টা শান্তা না বলিয়া পারিল না। কী যে সরলতা এই যুবকটির—এত সঙ্কোচ, অথচ এমন নিঃসঙ্কোচ।

বারীন হাসি মুখে টেবিলের উপরের 'মহুয়া'খানা টানিয়া লইয়া মাথা নীচু করিয়া উল্‌টাইতে সুরু করিল।

এতক্ষণে শান্তার বুকের জগদ্দল পাথরখানা ধীরে ধীরে অনেকটা যেন হাল্‌কা হইয়া আসিয়াছে। তবু নিস্তব্ধতা আসিয়া পড়িলেই থাকিয়া থাকিয়া আবার ভিতরটা ভারি হইয়া ওঠে। থাক্, থাক্, ওকথা এখন থাক্। জগতে শুধু সত্যকাম আর অপরেশই নাই, বারীনও আছে। যৌবনে শুধু প্রেমের পিপাসাই থাকে না, আধ্যাত্মিক অনুভূতিও পাওয়া যায়। অন্ততঃ এই দুর্লভ সন্ধ্যাটুকুকে প্রণয়বাসনা দিয়া আবিল করিবার সাধ আজ নাই।

একটা নিশ্বাস ফেলিয়া শান্তা বলিল, "বল্‌তে পারো বারীন, মানুষের মন সহজভাবে যা চায়, আত্মার অনুশাসন কেবলই তাকে উল্টে দিতে চায় কেন? বিরোধটা ঠিক কোন্‌খানে?"

বারীন মাথা তুলিয়া অবাক্ হইয়া কতক্ষণ তাহার মুখের দিকে চাহিয়া বলিল, "এই কথাটাই যে আমি আপনাকে জিজ্ঞেস করব ভেবে এসেছিলাম। এ প্রশ্ন যে আমারই!"

"তোমার কেন?"

বারীন বলিল, "মনটাকে যে বশ মানাতে পারি নে, কেবলই সে ঘুরে ঘুরে বেড়ায়। যা করি, যা ভাবি, যা সাধ হয়, বুঝতেও পারি না তাকে সামলে রাখতে হবে কি না। নাই বা রাখলাম, তাতে দোষ কি? পোষ-না-মানা পাখীর মত আমার মন যদি আকাশে উধাও হয়ে একটু খুসী হয়—হোক্ না। তাকে খাঁচায় পুরতে চেষ্টা নাই বা করলাম! কারু অনিষ্ট তো করচে না। এতে দোষ হবে?"

এমন করিয়া সে প্রশ্ন করিল যেন শান্তার মতামতেই ইহার শেষ মীমাংসা। শান্তা বিষণ্ণ মুখে উত্তর দিল, "আমি তো জানিনে ভাই। নিজের মনকে যতই শুধাই, জবাব না পেয়ে ফিরে আসি।"

"না, আপনি জানেন।—বলুন না।"

হায়রে কপাল! নিজের মনের অন্ধ আবর্ত্তের মধ্যে ঘুরপাক খাইয়া খাইয়া যে সারা হইল, সে দিবে অন্যকে নীতির মাপকাঠি! অন্ধেনৈব নীয়মানা যথান্ধাঃ!

শান্তা আপন মনের অশান্ত ঘূর্ণীস্রোতে দিশা হারাইয়া উত্তর দিতে ভুলিল।

বারীন বাহিরে চক্ষু ফিরাইয়া ধীরে বলিল, "সত্যি বলি যদি শান্তাদি, আপনার কাছ থেকে আমি কেমন যে ইন্‌স্পিরেশান্ মনের মধ্যে পাই— বোঝাতে পারি না ঠিক। সেইজন্যেই তো কাছে আস্‌তে এত ভালোবাসি।"

শান্তা একদৃষ্টে তাহার মুখের দিকে চাহিয়া থাকিয়া বলিল, "পাগল!"

বারীনের মুখে সলজ্জ হাসি দেখা দিল, "না, সত্যি!"

আকাশের স্তব্ধতার মধ্যে বাণী আছে, সন্ধ্যার নিবিড়তার মধ্যে প্রাণের ভাতি আছে, নিঃসঙ্গ একাকিত্বের মধ্যে মিলনের ব্যগ্রতা আছে। সবগুলি একত্র মিলিয়া মিশিয়া অগোচরে ধীরে ধীরে জাগ্রত জীবনের ধারা বহাইতে সুরু করিল। চিন্তার শূন্যতার মধ্যে ভাবের যে অপরূপ পূর্ণতা, সেই পূর্ণতার জাগরণ অলক্ষিতে কখন যে ঘরখানিতে স্পন্দনের ছন্দ তুলিয়াছে, দুইজনের কেহই তাহা অনুমান করিতে পারিল না। বারীন চাহিয়া রহিল শুধু শান্তার ম্লান আঁখি-পল্লবের দিকে, শান্তা আপনার হৃদয়ের দুর্ব্বোধ দুর্দ্দম ঘাতপ্রতিঘাতের ভারে বিব্রত।

মৌন ভাঙিয়া বারীন্দ্র বলিল, "অনেকদিন থেকে একটা কথা বলব বলব ভাবচি, কিন্তু হয়েই উঠচে না। আজ বল্‌ব?"

"কি ভাই?"

বারীন অপ্রতিভ হইয়া বলিল, "কী যে তা নিজেই জানি না। কিন্তু কী যেন একটা—"

বারীন ভাবিয়া বলিল, "কি তা বুঝতে পারি না, তবু যেন ভয় হয়

বল্‌তে। ভয় যে শুধু আপনাকেই তাও নয়—নিজের মনকেই ভয় করি।" তাহার স্বভাবশান্ত মুখশ্রী আরও যেন গভীর হইয়া আসিল, উদাস নয়নের দৃষ্টিটুকু আরও অন্তরতর রাজ্যে উধাও হইয়া চলিল।

এই আত্মভোলা আত্মানুসন্ধানকে প্রশ্ন তুলিয়া বাধা দিবার প্রবৃত্তি শান্তার হইল না; নীরবে সে প্রতীক্ষা করিয়া রহিল।

বারীন জিজ্ঞাসা করিল, "আপনি শ্রীকান্ত পড়েচেন?"

"হুঁ—।"

"তাহলে তার ভাষাতেই বলি! তাহলে হয়তো খানিকটা এক্‌স্‌প্রেস্‌ কর্ত্তে পারব। নইলে আর কোনমতেই বোঝাতে পারচি না আপনাকে আমার কী যে মনে হয়—আমার জীবনের মধ্যে আপনার জীবনের ছাপ কতখানি!"

"আমার?"

"হ্যাঁ। বলি?"

শান্তা বিস্মিত হইয়া বলিল, "বলো।"

বারীন বলিল, "তোমার পরশমাণিক স্পর্শে আমার অন্তর বাহিরের সব লোহা সোণা হইয়া গিয়াছে; কোথাকার কোনও জলহাওয়ার দৌরাত্ম্যেই আর মরিচা লাগিয়া ক্ষয় পাইবার ভয় নাই।" স্বর কাঁপিল না, নিশ্বাস দ্রুত তালে বহিল না, 'শ্রীকান্তে'র মুখস্থ পংক্তি কয়টা একবার আবৃত্তি করিল মাত্র। শুধু তাহার প্রাণের স্পন্দন লাগিয়া কথাগুলা যেন জীবন্ত হইয়া শান্তার কাণে পশিল। শুধু বারীনের স্নিগ্ধশ্যাম মুখের প্রতি রেখায় রেখায় যেন অলক্ষ্য রাজ্য হইতে আলোর ঝরণা ঝরিয়া পড়িল। উচ্ছ্বাস নাই, আছে অতলতা। মিলনের ব্যাকুলতা নাই, আছে পরিপূর্ণতার আনন্দ।

শান্তা উপলব্ধি করিতে গিয়া সীমানা পাইল না। এত অগাধ প্রেম বারীনের বুকের মধ্যে সঞ্চিত হইয়া উঠিল কবে? কিসের বিপুল প্রেরণায়

এমন করিয়া উৎসারিত হইয়া উঠিল আজ? সত্যই, বারীনকে সে-ও কী ভালোই বাসে! বারীনের তরে তাহার অন্তরের মণিকোঠায় যে প্রেমের বেদী রচিত হইয়া আছে, সেখানে পদার্পণ করিবার অধিকার আর কাহারো নাই। সে অনেক উর্দ্ধে, অনেক গভীরে, লোকচক্ষুর অন্তরালে—নিভৃতে। সেই বারীন আজ এমনই করিয়া নিজেকে উদ্ভাসিত করিল? এমন শঙ্কাহীন, সঙ্কোচহীন, মুক্ত কণ্ঠস্বরে? শান্তা উপলব্ধি করিতেই পারে না। মনের কোণ হঠাৎ গ্লানিতে অন্ধকার হইয়া আসিল। এ তো ভুল! এ প্রেম, এ পূজা তো তাহার জন্য নয়। তাহার কুৎসিত হৃদয়ের মূর্ত্তি বারীনের চোখের সম্মুখ হইতে সন্তর্পণে আড়াল করিয়া রাখিয়া সে তাহাকে প্রতারিত করিয়াছে। মায়াবরণের ছলনায় বারীনের দেবপ্রকৃতিকে মুগ্ধ করিয়াছে। সে যে অন্ধ, দুর্ব্বল, আসক্ত, কামনার কীট, সেকথা বারীন যদি জানিত, তবে দেবতার এ পূজাসম্ভার দানবীর পায়ে আসিয়া লুটিত না। এ নৈবেদ্য তাহার নয়, এ অমৃত তাহার নয়—একথা আজ বারীনকে সে কেমন করিয়া জানাইবে?

ঐ একটিমাত্র লাইনে নিজেকে নিঃশেষে নিবেদন করিয়া বারীন অসীম তৃপ্তিভরে পুলকিত হইয়া রহিল। আর কথা কহিল না।

শান্তা অজ্ঞাতে হৃদয়ের সমস্ত স্নিগ্ধতা মথিত করিয়া ডাকিল, "বারীন!"

বারীন বিভোর হইয়া রহিল। প্রাণের মধ্যে কোনও পুলক কম্পন জাগিল কি না বাহিরে বুঝিবার উপায় নাই—ধীর, শান্ত, অচঞ্চল। শান্তা শুধু অনুভব করিল, তাহার সুস্নিগ্ধ আঁখির জ্যোতি আরও প্রভাময় হইয়া উঠিয়া শান্তার নেত্র-তারকা ভেদ করিয়া আরও গভীরে, নেত্রের পরপারে অন্তরলোকের রহস্যসন্ধানে রত। সেইখানে সেই সুদুর্গম মায়ালোকের নিভৃত শিলাতলে সে যেন তাহার মানসী দেবীর কাছে আজ ধরা দিবে।

অকস্মাৎ স্বপ্নলোক হইতে ফিরিয়া আসিয়া বারীন লুপ্ত-চৈতন্য ফিরিয়া

পাইল। মুহূর্ত্তে সলজ্জ আভা মুখের উপর আসিয়া পড়িল, মুহূর্ত্তেই সে আভা মিলাইয়া গিয়া গাম্ভীর্য্য ছায়া ফেলিল। অপ্রাসঙ্গিকভাবে হঠাৎ বলিয়া উঠিল, "যাই আমি।"

অবাক্ হইয়া শান্তা বলিল, "কেন রাবীন? এত শীগ্‌গির?"

"আর থাকা ঠিক হবে না আমার।"

চেয়ার ছাড়িয়া উঠিয়া দাঁড়াইয়া বলিল, "শ্রীকান্তের ভাষায় আরও একটা কথা না বলে পারলাম না। 'বড়ো প্রেম শুধু কাছেই টানে না—ইহা দূরেও ঠেলিয়া ফেলে। ছোটখাটো প্রেমের সাধ্যও ছিল না—এই সুখৈশ্বর্য্যপরিপূর্ণ স্নেহস্বর্গ হইতে, মঙ্গলের জন্য, কল্যাণের জন্য আমাকে আজ একপদও নড়াইতে পারিত।'"

শান্তা রাবীনকে আজ যেন চিনিতে পারিতেছে না। মুখে কথা যোগাইল না।

রাবীন বলিল, "যাই আজ? আর একদিন আসব—যদি পারি। আজ যাই?" পরিমিত পদক্ষেপে, স্বাভাবিক ভঙ্গিমায়, অটুট্ গভীরতায় সে বাহির হইয়া গেল।

শান্তা কেমন উদ্‌ভ্রান্ত হইয়া পড়িল। সমস্ত বেদনা, সমস্ত কামনা, সমস্ত ধিক্কার বুকের উপর প্রবল বিক্ষোভে আছড়াইয়া পড়িল। প্রেম, প্রেম, প্রেম—আর কিছু কি নাই? কর্ত্তব্য আর কর্ত্তব্য—আর কি কিছু নাই? প্রেমকে সুদুর্লভ মনে করে বলিয়াই কি প্রেম প্রত্যাখ্যান করাই তাহার বিধিলিপি? আনন্দ দান করা জীবনের ব্রত বলিয়াই কি, পদে পদে মানুষকে ব্যথা দেওয়াই তাহার নিয়তি? দুর্ব্বলতাকে ঘৃণা করে বলিয়াই কি প্রতি চরণক্ষেপে তাহার স্খলন? বিবেকের বিচার বিনা পা ফেলিবে না গর্ব্ব বলিয়াই কি তাহার সমস্ত পথ আজ রুদ্ধ হইয়া গেছে? একি প্রাণান্তকর প্রহেলিকা!

আকাশের নক্ষত্রগুলা যেন নিভিয়া গেল, মলয় তাহার নিশ্বাস রোধ করিল, চোখের সামনে শুধুই কালো, নিবিড় কালো, অঙ্গে বড় যে জ্বালা। উঃ! সত্যকাম, সত্যকাম—অপরেশ!

বিধাতা, পথ কই? পথ চাই-ই। আমি যাইব।

বারীনের স্নিগ্ধোজ্জ্বল হাসিটি আসিয়া চোখে লাগে।

**সমাপ্ত**